the year 1954. In the year 1956, Rumati Tripura left for Chatakchari to reside there permanently leaving the land uncared for. Then one Aswini Biswas reclaimed the land and possessed, after that Aswini Biswas sold, his right of possession to one Aswini Bhowmik who is now residing there.

But it is not a fact that one Samar Roy is evicting Rumati Tripura from his land as alleged.

Shri S. L. Singh :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এদের প্রত্যেকটি Memorandum-এর একটি একটি করে সবটির উত্তর দিয়েছি। এখন এদের কতগুলি ইস্তাহারে তারা বলেছেন যে চৈনিক আক্রমণকে সমর্থন করেন না। সেটা আমি কিছুটা পড়ে দেখাতে চাই যে তাদেরই Issued Circularএ তারা কি বলেছেন। চীনের সীমান্ত আক্রমণ—উহার পরবর্ত্তী সময়ে দ্রুত পরিবর্ত্তনশীল ঘটনাবলীর মধ্যে partyর আভ্যন্তরীণ সংগ্রাম আবার সঙ্কটজনক আকার ধারণ করিতে থাকে। চীনের আক্রমণের তাৎপর্য্য বিশ্লেষণের প্রশ্নই শুধু নয় কংগ্রেস সরকারের প্রতি মনোভাব অন্যান্য বহু আদর্শগত পর্য্যায়ে মতবিরোধ তীব্র আকার ধারণ করে। তারপর কমরেড অজয় ঘোষের মৃত্যু, নাম্বুদ্রিপাদের পদত্যাগ, পুরোপুরি ভারতরক্ষা আইনে তাদের পার্টির নেতৃত্বের একটা বিরাট অংশকে গ্রেপ্তার করার ফলে সাংগঠনিক ক্ষেত্রে সঙ্কট ছড়াইয়া পড়ে। পার্টির আভ্যন্তরীণ নিয়ম শৃঙ্খলা ক্রমশঃই একেবারে দুর্বল হয়ে পড়েছে গণতান্ত্রিক কেন্দ্রিকতা নীতি উপেক্ষিত হয় এবং তাহা পার্টি ভাঙ্গনের পক্ষে গুরুত্ব দেয়। এই পটভূমিকায় আন্তর্জাতিক কমিউনিষ্ট আন্দোলনের মত বিরোধ অনেকখানি প্রভাব বিস্তার করিতে সমর্থ হয়। যদিও পার্টি বর্ত্তমানে দ্বিধাবিভক্ত এবং যদিও একথা সত্য সারা ভারতে পার্টি কেন্দ্র কলিকাতা, বোম্বাই—সারা ভারতে ২টা Party Congress-এর জন্য প্রস্তুত হচ্ছে কিন্তু একথা মোটেই সত্য নহে পার্টির আভ্যন্তরীণ সংগ্রাম তাহার শেষ সীমায় এসে পৌঁছিয়াছে এবং সেই ব্যাপারে তারা কি নীতি গ্রহণ করেছেন সেটাও আমাদের দেখা দরকার এবং সেই জন্য আমাদের মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মারফতে আমি তাদের লেখা থেকে বার করে পড়ে শুনাচ্ছি এবং তার সাথে তারা কি ভূমিকা গ্রহণ করেছেন, তাও বলছি। তারা বলেছে দুইটা পার্টি দ্বিধাবিভক্ত হচ্ছে, একটা left তারা Chinese কে সমর্থন করেন। আর rightকেও তারা সমর্থন করেন। তারা rightকেও কিছু বলবেন না, leftকেও কিছু বলবেন না। তার মানে চীনের আক্রমণকে. ভারতবর্ষের সীমান্ত চীন আক্রমণ করেছে, ভারতবর্ষের মাটিকে চীন আক্রমণ করেছে এবং তাদেরই ইস্তাহারে দেখা যাচ্ছে যে তারা সেই সম্পর্কে সম্পূর্ণ নীরব থাকে। তবে আমরা খুব আশ্বস্ত হতে পারি যে Left Communist যারা তাদের নাম যদি মাননীয় সদস্যরা প্রত্যেকে জানিয়ে দেন, তার সাথে আরও আমরা বিশ্বাস আনতে পারব যে সমস্ত Arms and amunitionও সেই ১৯৫০ থেকে অদ্যাবধি সংগ্রহ করে মজুত রাখা হয়েছে এবং শান্তিসেনার মারফতে সেইটা কার্য্যকরী করার প্রচেষ্টায় আছেন তখনই তাদের আন্তরিকতা আমরা ঠিক ঠিক বুঝতে পারব। আর যদি তারা arms তৈয়ারী করার কাজটি থেকেও বিরত থাকেন, কারণ arms তৈয়ারী করার জন্য তারা প্রলুব্ধ করছেন জনসাধারণকে ঐ সমস্ত জায়গায়.—যে যে জায়গায় তাদের cell আছে। অতএব এই সমস্ত কারণেই পুলিশ তৎপর হয়েছিল তাদের এই arms Revolutionকে বন্ধ করার জন্য এবং তারা নিজেরাই স্বীকার করেছেন, তাদের ঐক্য এই আন্দোলনে যে ভূমিকা গ্রহণ করেছিল সেটা

অনেক দুর্বল হয়ে গেছে। তাতে ভারতবর্ষে তারা চৈনিক আক্রমণের সঙ্গে জড়িত এবং বিভীষণের ভূমিকায় তারা কার্য্য করতে চান। দেশের প্রত্যেকটী নাগরিক, গণতন্ত্রীকামী মানুষ এবং যারা যারা গণতান্ত্রিক সমাজবাদ বিশ্বাস করেন তারা প্রত্যেকটী মানুষই জানেন যে চীনের এই আক্রমণ হয়েছিল, ভারতবর্ষের গণতন্ত্রকে, গণতান্ত্রিক সমাজবাদকে ধ্বংস করার জন্যই। অতএব পুলিশ আভ্যন্তরীণ এই সংগঠনকে নষ্ট করে দিয়ে ভারতবর্ষের নিরাপত্তাকে রক্ষা করেছে। তারপর আর একটী কথা এখানে নিবেদন করতে হচ্ছে Speaker-এর মারফতে যে এই memorandum তারা উত্থাপন করেছেন এটা তাদেরই প্রচারের দ্বারা প্রমাণিত হচ্ছে রাজনৈতিক উদ্দেশ্যকে, পার্টির সংস্থাকে যেটা হয়ত right-এর দিকে যাচ্ছিল সেটাকে তাড়িত করে—এমন কতগুলি জিনিষ তারা উত্থাপন করতে যাচ্ছেন যার ফলে তাদের left সংস্থাকে শক্তিশালী করে তারা জোরদার করতে চান। চীনের সাথে ঐক্যবদ্ধ হতে চান। ভারতবর্ষের এই অবস্থা সত্ত্বেও চীনের সাথে পাকিস্তান সংযোগ করছে, তার সাথে মিতালী করছে এবং তার সাথে সাথে যদি আভ্যন্তরীণ ভাগে এইভাবে কার্য্যকলাপ চলতে থাকে ভারতবর্ষের কোন নাগরিকই সেই কার্য্যধারাকে বরদাস্ত করবেনা। আইন ও শৃঙ্খলা সেটা বরদাস্ত করতে পারেনা। এই উদ্দেশ্য নিয়ে যারা arms revolution করতে যাচ্ছেন জনসাধারণের কণ্ঠকে রুদ্ধ করতে যাচ্ছেন, জনসাধারণকে বাধ্য করার যে প্রচেষ্টা- ঐ সমস্ত অঞ্চলে গেলে পরে tax নিয়ে যেতে হবে, ঐ সমস্ত অঞ্চলে জমি রাখতে হলে তাদের থেকে সই নিতে হবে। ঐ সমস্ত কার্য্যকে বন্ধ করার জন্যই এবং ত্রিপুরার যে frontier সেই frontier এবং অভ্যন্তর দুই দিকে রক্ষা করার জন্য B. O P যেখানে যেখানে দরকার হয়, Police Camp যেখানে যেখানে দরকার হয় সেখানে তা স্থাপন করা হচ্ছে। নাগরিকদের রক্ষা করার জন্য, শান্তি শৃঙ্খলা রক্ষা করার জন্য। কিন্তু এই পরিপ্রেক্ষিতে যারা এই কথা বলতে চান যে Police Camp কেন এখানে আছে—যেমন আজকে আমি এখানে উদাহরণ দেব, করোঙ্গীছড়ার কথা বলব, খোয়াইতে Police Camp রাখা হয় এবং দেখা যাচ্ছে যে সেখানে firing continuously চলছে। তাদের কথা হল এই চীনের সাথে পাকিস্তানের মিতালী হয়েছে তোমরা আর সৈন্যসামন্ত কোন কিছু রক্ষা করোনা, তোমরা সমস্ত গুটিয়ে সরিয়ে দাও আমরা যাতে নির্বিকার চিত্তে চালিয়ে যেতে পারি। সরকার তাহা কোন দিনই সহ্য করবেনা, তার প্রতিটী ইঞ্চি মাটি রক্ষা করার জন্য তার স্বাধীনতা রক্ষা করার জন্য, দেশের নিরাপত্তা রক্ষার জন্য, শান্তিশৃঙ্খলা রক্ষা করার জন্য পুলিশের দরকার আছে, সৈন্য সামন্তের দরকার আছে এবং সেই দরকার অনুসারে সেটা রাখা হয়েছে। তবে তাদের মনে ভয়ের সঞ্চার হবে যারা লুণ্ঠন করেছে, মানুষকে হত্যা করেছে, rape করেছে, তাদের সেই arms revolutionকে কার্য্যকরী করার জন্য অর্থ সংগ্রহের কাজ ব্যাহত হচ্ছে, তারাই আজ অসন্তুষ্ট হতে পারেন, ভীত হতে পারেন কিন্তু ত্রিপুরার নাগরিক যারা তারা এই কার্য্যে অভিভূত। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri N. Chakraborty :—** মাননীয় Speaker Sir, যে প্রস্তাবটি এখানে আনা হয়েছে যারা ত্রিপুরার পুলিশের access হচ্ছে, এ সম্পর্কে আমরা একটা Judicial Enquiry চাই। মাননীয় মুখ্য মন্ত্রীর দীর্ঘ যে Report সে Report থেকে সেটা নিঃসন্দেহে প্রমাণ হয়েছে এবং তিনি নিজে সেকথা

স্বীকার করতে দ্বিধা করেননি যে এখানে একটি rebellionকে বন্ধ করার জন্য একটা rebellion এর বিরুদ্ধে তারা যুদ্ধ করেছে এবং সশস্ত্র rebellion তার বিরুদ্ধে যুদ্ধ করতে গেয়ে তারা একাজগুলো করেছেন। এই Report দেওয়া হলো হাজার হাজার মানুষের বিরুদ্ধে, এই যে মামলার ফিরিস্তি দেওয়া হলো, মাননীয় Speaker Sir, আমি সেদিনও বলেছিলাম যে Chief Commissioner এর সামনে মুখ্য মন্ত্রীর উপস্থিতিতে আমি বলেছিলাম, আপনি একটি ঘটনার কথা বলেন যে গত দু'বছরে একটি লোককে আপনারা conviction দিয়েছেন। যে আদালতের কথা বলেন সে আদালতে আজও এখানে ও Chief Minister এমন একটি case দেখাতে পারেননি যে—

( Interruption )

মাননীয় Speaker Sir, আমি খুব Patiently তাঁর কথা শুনেছি এবং I want your protection from his disturbance.

**Mr. Speaker :** — I would request the Hon'ble ohen Minister and of all his side let the Hon'ble Member go on.

**Shri N. Chakraborty :**— একটি case তিনি দিতে পারেন নি, যে case এ court এ যাওয়ার পরে আসামীদের শাস্তি হয়েছে। দু'বছর হয়ে গেছে case, দেড়বছর হয়ে গেছে, হাজতে রয়েছে, Charge sheet ও দেওয়া হয়নি এমন case ও এর মধ্যে অনেকগুলো রয়েছে। মাননীয় Speaker Sir, কালকেও একথা এখানে বলা হয়েছে যে ওরা writ petition করে না কেন? মাননীয় Speaker Sir, এই যে List দেওয়া হয়েছে তাতে যদি কেউ লক্ষ্য করে থাকেন তাহলে দেখবেন যে শতকরা ৯৯ জন হচ্ছে Tribal দেববর্মা, কলুই এবং বিভিন্ন Tribal এবং এই রাজ্যের মধ্যে যেহেতু Tribalরা Communist পার্টিকে সমর্থন করে সেইজন্য তাদের এখান থেকে নিশ্চিহ্ন করার যুদ্ধ ওরা শুরু করেছেন। আমি তাদের অভিনন্দন জানাই যারা এই যে কংগ্রেস সরকারের যুদ্ধের বিরুদ্ধে আত্মরক্ষা করছেন, টাকার জন্য নয়, গদীর জন্য নয়। অতুলনীয় দেশপ্রেম তাদের উদ্বুদ্ধ করেছে জেলে যেতে, হাজতে থাকতে, লক্ষ লক্ষ টাকা মামলায় খরচ করতে আত্মরক্ষার জন্য। তাঁ-রা-ই সত্যিকারের দেশ প্রেমিক। চোরাকারবারের জন্য নয়, মুনাফাখোরীর জন্য নয়, জমিদারীর জন্য নয়। ওরা সাধারণ গরীব, সবচেয়ে গরীব এখানকার যে উপজাতীয়, ওরা আদর্শের জন্য লড়াই করছে। মাননীয় Speaker Sir, আমি জানি যে এই যে communism এর বিরুদ্ধে যুদ্ধ, এটা কত বড় একটা ব্যর্থ প্রয়াস ওরা শুরু করেছেন, আমি জানি যে এটা কখনও সম্ভব হবে না। আমি আজকে মহাত্মা গান্ধীকে স্মরণ করছি যখন বৃটিশ ভারতবর্ষের কম্যুনিষ্টদের বিরুদ্ধে প্রথম যুদ্ধ আরম্ভ করে, সেই মিরাট ষড়যন্ত্র মামলা দায়ের করেছিলেন। তখন আমাদের মহাত্মা কি বলেছিলেন—তিনি বলেছিলেন "There is no questioning the fact that the Balshevic ideal has behind it the purest Sacrifice of countless men and women. Who have given up their all for its sake and an ideal sanctified the Sacrifices of such master spirits as Lenin cannot go in vain. The noble example of their renunciation will be emblazoned for ever and quicken and purify the ideal as time passes " মাননীয় Speaker, Sir, এরা সেই ideal এর জন্য

লড়াই করছেন সেই Communism Bolshevic ideal. রবীন্দ্রনাথ, মহাত্মা ৩০ বৎসর ৩৫ বৎসর আগে একথা বলেছেন। তখনও Terrorism চলেছিল এর বিরুদ্ধে। সেই সম্পর্কে গান্ধীজী কি বলেছেন? তিনি বলেছেন "It seems to me that the motive behind these prosecution is not to Care Communism. It is to strive terror One thing is certain, terrorism like plague has lost its terror for the public, মহাত্মার পক্ষে একথা বলা সম্ভব। ঐ যে সরকার তোমরা terrorsism কর, মানুষকে terrorise করার চেষ্টা করেছ It is a plague, it is not terror to the public. Because the public know, the medicine, the weapon to be used against terror. মহাত্মাজী একথা বলেছিলেন, তিনি জানতেন না যে মহাত্মাজীর নাম করে তাঁর শিষ্যেরা এই terrorism চালাচ্ছে আজকে দেশের উপরে। আমি একটা গোপন কথা এখানে বলতে চাই—গোপন এই জন্য যে আমি publicityর জন্য বলছি না. ১৯৩০ সালে যে হাজার হাজার লক্ষ ছেলে জেলে যাওয়ার জন্য গান্ধীজীর ডাকে বের হয়েছিলেন, আমিও সেদিন ছোট কলেজের ছেলে বের হয়ে প্রথম জেলে গিয়েছিলাম এবং আদর্শের জন্যই গিয়েছিলাম। এই যে Fundamental rights তাকে রক্ষা করার জন্য আমরা বেড়িয়েছিলাম, গান্ধীজীর ডাকে মহাত্মাজীর ডাকে—তিনি কি বলেছিলেন? তিনি বলেছিলেন—The safest and quickest way to defend these rights is to ignore restrictions we must speak the truth under shower of bullets. We must band together in the face of bayonets. No cost too great for purchasing those fundamental rights. And on these there can be no compromise, no perleying, no conference."

This is what my master taught me. এটা আমাকে শিখিয়েছেন মহাত্মা এবং সারা জীবন আমি জানি যারা সত্যের জন্যে, যারা fundamental rights এর জন্যে struggle করে তাদের সামনে there is no question of compromise. আমি এখানে আবার বলছি ওরা আমাদের bonafidies সম্পর্কে প্রশ্ন করে, কখনও বলে আমরা Chinese agents, কখনও বলে আমরা Pakisthani agents, কখনও বলে আমরা Naga দের agents, যদিও আমরা জানি যে আমাদেরে যখন জেলে রাখা হয় Supreme Court-এ এখানকার Chief Commissioner একটি এফিডেফিট দেন. সেই এফিডেফিটে আমাদের কেন আটক রাখা হয়েছে তাহার কারণ তিনি দেখিয়েছেন। তার মধ্যে চীনের কথা নেই, পাকিস্থানের কথা নেই, নাগাদের কথাও নেই। কথা আছে ওদেরে ছেড়ে দিলে, ঐ পাহাড়ীদের মধ্যে, উদ্বাস্তুদের মধ্যে ওরা গিয়ে গণ্ডগোল করবে, এই কথাই আছে। চীনের কথা নেই, পাকিস্থানের কথা নেই এবং আমি জানি আমাদের এখানে ওদের কাছ থেকে Certificate নিতে হবে না। যারা চোরাকারবারী, চরিত্রহীন, যারা fascists গুণ্ডা, তাদের কাছ থেকে Certificate নিয়ে দেশের কাজ করবো? সে কম্যুনিষ্ট পার্টি করেনি, করবে না। কারণ আজকে পৃথিবীতে কম্যুনিষ্টদের জয়যাত্রা হচ্ছে এবং সমগ্র পৃথিবী আজকে সমাজতন্ত্রের আদর্শ গ্রহণ করছে। মহাত্মাজী জানতেন না যে তাঁহাকে হত্যা করার জন্য ওরাই ষড়যন্ত্র করবে। আজকে সে কথা বেড় হচ্ছে, তদন্ত কমিটি বসছে, জানতেন না যে ওরা শুধু তাকে হত্যা করছেন না তার আদর্শকেও হত্যা করছেন। The greatest Criminal is the rulling party, মাননীয়

Speaker Sir, এখানে প্রকাশ্যে ওরা বলেছেন, প্রকাশ্যে Chief Minister বলেছেন যে ওরা যদি বাইরে থাকতো ওদেরে শেষ করে দিত। আমরা জেলে নিয়ে ওদেরে রক্ষা করেছি। আমি জিজ্ঞেস করি যে গত দুই বৎসরের মধ্যে কয়টা Communist জনসাধারণের হাতে মারা গেছে? ওরা চেষ্টা করেছেন ত্রিপুরাতে, কিন্তু পারেন নি। যদি পারেন আজও ওরা চান আমাদের eleminate করতে, যেমন ভাবে ওরা eleminate করেছেন মহাত্মা গান্ধীকে। আমি জানি যে ওদের কাছে ওদের নিজেদের লোকও যারা সাচ্চা তারা থাকতে পারবেন না। কারণ এখানে fascists এর রাজত্ব কায়েম হয়েছে এবং এ কথা আমি নই ওদের লোক গোবিন্দ সহায় বলেছেন—We are bringing fascism in the name of Socialism.

তিনি আক্ষেপ করেছেন যে আমরা মুখে Socialism এর কথা বলছি, কিন্তু We are bringing fascism in the name of Socialism. তিনি আরো বলেছেন; আমি তার কথাটাই বলছি, Administrative apparatus যা আমরা British থেকে পেয়েছি। সেটা হচ্ছে পুলিশ State. সেই পুলিশ State ত্রিপুরায় দেখছি সে পুলিশ State এর চেহারা কি সেটাই আমরা এখানে পরিষ্কার দেখছি। মাননীয় Speaker, Sir, আমি ত একথাই চেয়েছি যে আপনারা প্রমাণ করুন যে আমরা চীনের Agent। মাননীয় মন্ত্রী একজন এখানে বলেছেন, এই House এর সামনে বলেছেন যে Chinese Card পাওয়া গিয়াছে। বেশত, জুডিশিয়াল এনকোয়ারী হবে। সেখানে আপনারা এই Chinese Card produce করুন। সেখানে দেখান যে ওরা সব Chinese agent। সেই Challenge গ্রহণ করেন না কেন? এত ভীতু কেন? ওরা বলছেন arms এর কথা; উনি বলেছেন Chief Commissioner এর কাছে আমি কি বলেছি; সে কথাত আমি গোপনে বলিনি। Communist Party কোন কথা গোপনে বলে না। এখানে আমাদের memorandum এ লেখা আছে "recovery of unlicensed gun, Country made gun in Tripura" is not a new thing and there is nothing sensational about this. আমরা বলেছি—though holding of such unlicensed gun can never be supported, and it is punishable early law. The Tribal people possess them here as well as in the tribal areas all over the Country in order to protect their Jum Crop from wild animals. আমরা এও বলেছি normally unlicensed guns are discovered, the hore of the gun and unlicensed weapon is arrested and given punishment under Act. আমরা চাই যারা unlicensed gun রাখে তারা punished হোক। কিন্তু ওরা কি করেছেন? বেলবাড়িতে, unlicensed gun পাওয়া গিয়াছে! সেখানে ২১টা লোককে, ওরা সমগ্র গ্রামের লোককে গ্রেপ্তার করেছেন। সেটা কি? অন্য কিছু নয়, এই যে এত list দেখেছেন। মাননীয় স্পীকার মহোদয় ওদের মধ্যে কি এমন মানুষ কেউ নেই, যারা এটা লক্ষ্য করছেন যে এটা একটা অবিচার সমগ্র কমিউনিষ্ট পার্টির বিরুদ্ধে এটা Specific কোন প্রশ্ন উঠে না। যদি তাই হত, তা'হলে কি একটা বিচারও হত না? কাজেই এটা কোন Specific question নয়, এটা হচ্ছে একটা war against opposition সেটা Democratic opposition, যার প্রতিনিধি হয়ে আমি এখানে বক্তৃতা দিতে এসেছি, সেই Democratic Countryতে ওরা, fascistরা ওখানে বসে আছে বলেই ওটাকে suppress করছে।

আমি জানি আমরা যদি ডাকাত হই, যদি সত্যি সত্যি চীফ্ মিনিষ্টার বিশ্বাস করেন আমি rape করি মেয়েদের, ডাকাতি করি, murder করি, কারণ কমিউনিষ্টকে বলা আর আমাকে বলা এককথা—তাহলে তো তাদের সহজ হয়ে যায়, D. I. R, দরকার হয়না, তারা তো rape case দিয়ে আমাদের জেলে রাখতে পারেন, ওরাতো আমার বন্ধুকে গরুচুরির Caseএ ৮।১০ মাস হাজতে রেখেছেন। আমি তো চাই, যে এখানে Judicial inquiry হউক এবং আমি কত মেয়েকে rape করেছি, তার সাক্ষ্য সম্ভবতঃ চীফ্ মিনিষ্টারই দেবেন, কারণ তিনিই দেখে থাকেন আমরা কোথায় rape করেছি, তিনি সম্ভবতঃ সেখানে যান। নতুবা এরকম একটা কথা কোন চীফ্ মিনিষ্টার বলতে পারেন, যে Communist রা এখানে rape করছে, তারা কি একটা Case দেখাতে পারেন সমস্ত history of Communist Party থেকে? অথচ তিনি কেন বলেন? কারণ ঐ ভদ্রলোক, যিনি আজকে চীফ্ মিনিষ্টার হয়েছেন তিনি শুধু শচীন্দ্র লাল সিংহ ছিলেন তখন। ওর কাজ ছিল এরকম মামলা বানানো আমাদের বিরুদ্ধে এবং Judiciall Court এ Judicial Commissioner তার রায়েও তা বলে গেছেন, সে ভদ্রলোক মামলা করিয়ে ছিলেন সেই স্বস্তি সমিতির মামলা। কারণ ওটা তার ব্যবসা ছিল, এ করে তিনি টাকা পেতেন, এটা করে তিনি Communist Party কে জব্দ করতেন আর মনে করতেন যে তিনি নিজে কংগ্রেসকে এখানে প্রতিষ্ঠা করেছেন। মাননীয় স্পীকার স্যার, সেদিনে এসব করা এক কথা ছিল, কারণ সেদিন ওর হাতে গভর্ণমেণ্ট ছিল না। ওর তখন দুস্কৃতি করার ক্ষমতা অনেক কম ছিল, কিন্তু আজকে একটা দুস্কৃতি পরায়ণ লোক, যে এসব কাজ করে বেড়াত, তার হাতে যদি ক্ষমতা থাকে তার হাতে যদি পুলিশ থাকে, তাহ'লে আমাদের রাজ্যের কত বড় বিপদ এবং এই বিপদ যে শুধু Communist দের একথা আমি মনে করি না। যদি দুষ্টলোকের হাতে ক্ষমতা থাকে, তাহ'লে সেই ক্ষমতা শুধু আমাদের হাতে, আমাদের বিরুদ্ধে আসবে বলে আমি বলছি না, সদস্যরা যেন নিশ্চিন্ত থাকেন। কারণ এমন কোন নিশ্চয়তা নেই, আজকে যারা শচীন বাবুর বন্ধু আছেন, কালকে তারা শত্রু হবেন না। তারা কি দেখেননি যে এরকম লোকের ক্ষমতাতে কংগ্রেসের কত member কে লোপ করে দিয়েছে। U. P. তে, বিহারে সেই সমস্ত Case কি তারা দেখেন নি' যেখানে কংগ্রেসের মন্ত্রীরা বা কংগ্রেসের এই সমস্ত ক্ষমতাবান লোকেরা কংগ্রেসের বহু লোককে নষ্ট করে দিয়েছে। মামলা হয়েছে, তারা নিশ্চিন্তে বসে থাকেন না, তারা যেন মনে করেন না, যে এটা তাদের বিরুদ্ধে যাবেনা। যে কাজ ওরা এখানে করছেন সেটা বন্ধ করুন। মাননীয় স্পীকার স্যার, আমি একথা আশা করব যে ওরা যেন এখানে এটা বন্ধ করার জন্য চেষ্টা করেন। সে ভদ্রলোক এখানে যে সমস্ত কথা বলেছেন তার জবাব দেওয়ার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। কারণ আমরা eleminate করছি কিনা, আমরা চীনের agent কিনা, আমি জানি না বামপন্থী বা দক্ষিন পন্থীর মধ্যে এমন কোন লোক আছেন কিনা যারা চীনের আক্রমনকে সমর্থন করেন। কারণ এটা সবাই দেখেছেন যে তাদের যে প্রস্তাব কলকাতাতে নিয়েছেন সেই প্রস্তাবের মধ্যে ও এমন কথা নেই, যদি একথা বলা হয়ে থাকে যে চীনের সঙ্গে আপোষ আলোচনা চালাও একথা বলছে, আজকে ত পত্রিকায় আমি দেখছি যে কংগ্রেসের বড় অংশ সে কথা আজকে বলছেন। আমি ত দেখছি যে বিনোবাভাবে যে কথা বলছেন জয়প্রকাশ নারায়ণ সে কথা বলছেন। আমি যে দেখছি শ্রীখাদিল কর পার্লামেণ্টে দাঁড়িয়ে যে কথা বলেছেন, কাজেই ওদের মতন যারা,

fascist কায়দায় কাজ করে তাদের কথা আলাদা। কিন্তু পণ্ডিত নেহেরু যখন ছিলেন তখন আমরা দেখেছি, যারা এসব কথা বলত তাদের চুপ করিয়ে বসিয়ে দিতেন। তিনি বলতেন যে ভারতের একটি নীতি আছে, সেটা হচ্ছে শান্তিপূর্ণ পথে আমাদের সীমান্তের সমস্যার মীমাংসা করা। আমাদের সীমান্তে তারা আক্রমণকারী কিন্তু আক্রমণকারী হলেও আমাদের দেশের যে সুনাম, দেশের যে মর্য্যাদা, সেই মর্য্যাদার সঙ্গে সঙ্গতি রেখে আমরা আপোষ আলোচনা চালাতে চাই বলেই, ঐ যে কলম্বো প্রস্তাব সেটা স্বীকার করে নিয়েছি। তাকে ভিত্তি করে আমরা আমাদের হাত বাড়িয়ে দিয়েছি যে ওটাকে গ্রহণ করে তোমরা আমাদের সঙ্গে সীমান্ত সমস্যার মীমাংসা কর, সেটা Communist Party ও বলছে, এবং সেটা ত বামপন্থী দক্ষিণ পন্থী সবাই বলছে। কাজেই এসব কথা হচ্ছে অকেজো কথা, এবং এটা আমি তাদের জানিয়ে দিতে চাই যে Communist Partyর কোন amunities নাই, Communist পার্টি অস্ত্রের ব্যবসা করেনা। Communist পার্টি শান্তিপূর্ণ পদ্ধতিতে আমাদের এখানে যে সমাজতন্ত্র উত্তরায়ন সম্ভব, যে গনতান্ত্রিক সরকার গঠন করা সম্ভব, একথা তারা স্বীকার করে এবং এটা আমার জানা কথা। কিন্তু সেটা নয়। এদের দমন নীতির পেছনে রয়েছে একমাত্র দুর্নীতির রাজত্ব কায়েম করা। ওরা নিজেদের লুটের রাজত্ব চালাতে পারত না, এই খাজনা বাড়াতে পারত না, যদি Communist Party বাইরে থাকত, আমরা যদি বাইরে থাকতাম, এ খাজনা বাড়ানো এদের পক্ষে সম্ভব ছিল না, এই মূর্খের রাজত্ব কায়েম করা এদের পক্ষে সম্ভব ছিল না এই যে এখানে ওরা দুর্নীতির রাজত্ব কায়েম করেছে, সেটা সম্ভব ছিল না, এবং এটাই একমাত্র কারণ। সেই কারণে তারা এসব কাজ করছেন। যারা এখানে গণতান্ত্রিক শক্তি রয়েছেন তাদের কাছে আবেদন করব, যে আমরা বেশী কিছু দাবী করিনি, Judicial inquiry করা হোক and in the mean time Case গুলো তুলে নিক, আমাদের যারা জেলে আছে, তাদের ছেড়ে দিন, যারা জমি থেকে উচ্ছেদ হয়েছেন তাদের পূণর্বসতি করান এবং আমাদের গনতান্ত্রিক দেশে একমাত্র বিরোধীদল হচ্ছে এখানে Communist Party, সেই বিরোধী দলের মুখপত্র যে বন্ধ করে দিয়েছেন। কারণ তারা জানেন যে Press ছাড়া এখানে কাগজ বের করা আমাদের পক্ষে সম্ভব নয়। এখানে যে সমস্ত S. D. O. ও Police officer তাদের সঙ্গে হাত মিলিয়েছেন তাদের তাঁরা শাস্তিদিন এবং সভাসমিতির সব রকম restriction তুলে নিন। এটা হল আমাদের Fundamental rights এর প্রশ্ন এবং সেই দাবী আমি আমার প্রস্তাবের মধ্যে রেখেছি এবং আমি আশা করি যে এই প্রস্তাব এখানে সমর্থন পাবে।

**Mr. Speaker** :—The discussion is over. I would now put the question to vote. The question before the House is that "As Police excess in Rural areas of Tripura Committed during last 2 years have seriously threatend the Civil liberties and the fundamental rights of the Citizen of Tripura, this Assembly request the Govt. to institute forthwith a Judicial enquiry into all such police excesses and punish the officials found guilty of such charges after enquiry".

**Mr. Speaker** :– As many as are of that opinion will please say 'AYES'

'AYES'

**Mr. Speaker** : As many as of contrary opinion will please say 'NOES'

'NOES'

**Mr. Speaker** 'NOES' have it

The Resolution is lost.

**Mr. Speaker** : **I would now pass on to the next item.**

**Private Members Business**

**(Motion)**

**I Shall now request Sri Atiqul Islam M. L. A. to proceed to move his motion.**

**"In view of the fact the Government of Tripura is making preparation for the drafting of the 4th five year plan, this Assembly is of opinion that a proper review and assessment of the work done so far under the Third five year plan will form a sound basis for the fourth plan."**

For Consideration of this motion two hours have been allotted. Names of members of both the parties willing to take part in the debate may please be furnished to me.

In the meantime I would Call on the mover of the motion to move the motion.

**Shri Atiqul Islam.** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা ৪র্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা আর কিছুদিন পরে শুরু করব, ৩য় পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ পর্য্যায়ে এসে পৌঁছেছি এবং এখানে এসে দাঁড়িয়ে আমাদের একটা হিসাব-নিকাশ করা দরকার যে গত plan period এ আমাদের যা টাকা ছিল তা আমরা খরচ করতে পেরেছি কিনা এবং যদি না পেরে থাকি তবে কেন পারিনি, কি অসুবিধা সে সবটা জিনিষ আমাদের পক্ষে আলোচনার প্রয়োজন। এখানে আমাদের দুইটি জিনিষ বিচার করতে হবে। প্রথমতঃ যে টাকাটা আমাদের দিয়েছিল তাহা properly খরচ হয়েছে কিনা এবং যতটুকু খরচ হয়েছে তাও ঠিক মত হয়েছে কিনা অর্থাৎ whether the amount spent for the purpose for which they are meant and whether they were spent usefully and economically, এই জিনিষটা আমাদের দেখতে হবে। আমি জানি যে গত September মাসে বা প্রত্যেক বৎসর September মাসে প্রত্যেক department একটা savings and Excess statement prepare করে। সেই statement এ তারা দেখান যে চলতি বৎসরে যে টাকাটা বরাদ্দ ছিল সেই টাকাটা খরচ করতে পেরেছেন কিনা বা কতটা করতে পারবেন বা অতিরিক্ত টাকাটা কি করা যায়। অন্য কোন খাতে ব্যয় করতে পারবেন কিনা তার একটা Statement দেওয়া হয়। আমার কাছে যদিও কোন Statement নাই, আমি জানি যে বিভিন্ন deptt. যে statement দিয়েছেন তাতে জানিয়েছেন যে সমস্ত বরাদ্দকৃত টাকা তারা খরচ করতে পারবেন না। Irrigation, Engneering, Agriculture প্রভৃতি deptt. থেকে বলেছেন এই সরকার বাজেটে আমাদের যে টাকা বরাদ্দ আছে তা খরচ করা সম্ভবপর নয়। আমি জানি যে Road Construction আমাদের ৪ কোটি টাকা Plan period এ বরাদ্দ ছিল কিন্তু ২ কোটি টাকার বেশী খরচ করতে পারা যাবে না। যে ২ কোটি টাকা অতিরিক্ত থাকবে তা Agriculture এ divert করার জন্য চেষ্টা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ৩য় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমাদের ২০টি Bridge করার কথা আছে, ১টি Bridge আমরা করেছি, ৫টি Bridge under Construction বাকি গুলির কোন পাত্তাই নাই এবং এটাও নিশ্চিত যে বাকী যে সময়টুকু আছে তার মধ্যে Bridge ও তৈরী করতে

পারব না। আমরা জানি যে ত্রিপুরাতে ১৩টি Engineering Division আছে এবং খুব সম্ভবতঃ বৎসরে প্রায় ৫০ লক্ষ টাকা আমরা Establistment বাবদে খরচ করি, আমার সন্দেহ হয় এই খরচের অনুপাতে আমরা কোন কাজ এখানে করতে পারি কি না। আমাদের অনেক অসুবিধার কথা শুনেছি. ত্রিপুরা সরকার Asst Engineer বা তদূর্দ্ধ Officer appointment দিতে পারেননা। নিম্ন পদে Overseer বা তার নীচের পদেAppointment দিতে পারে, তার ফলে কি হচ্ছে, হচ্ছে এই যে ত্রিপুরার অনেক ছেলে Engineering পাশ করার পরও এখানে Engineer এর চাকুরী করতে পারেন না। অনেক এমন দৃষ্টান্ত আছে। সরকারী বৃত্তিতে Engineering পাশ করে এসে ৬টি ত্রিপুরার ছেলে engineer এর চাকুরী না পেয়ে Overseer এর চাকুরী করছে, এই অবস্থায় তারা যে কখন Engineer এর চাকুরী পাবে তার কোন স্থিরতা নাই। আমি জানি যে আগামী বৎসরও ৪।৫ টি ছেলে Engineering Pass করে এখানে আসবে. কিন্তু বর্তমান অবস্থা যদি চলতে থাকে তবে Engineer এর পদ যে তারা কবে পাবে তার কোন ঠিক নাই এবং overseer বা অন্য কোন পদে তাদের কাজ করতে হবে। আমি difficulties এর কথা বলছি এই জন্য যে এই সব difficulties আছে বলে আমরা তাদের উপযুক্ত চাকুরী দিতে পারি না। এই সব difficultyর যদি আমরা সমাধান করতে না পারি তবে আমাদের লক্ষ্য পথে আমরা চলতে পারব না। আমরা এও জানি যে এখানকার একজন Asst Engineer মোট যে টাকা পান এবং একজন deputation হিসাবে আগত Asst Engineer যে টাকা পান তাতে অনেক বৈষম্য। Local Asst. Engineer তার থেকে প্রায় ৩০০ টাকা কম পায়, কারণ deputationএ যে আসে সে 30% deputation allowance পায়, free quarter পায়, first class journey বৎসরে ১টি পায়, ইত্যাদি নিয়ে দেখা যায় যে প্রতি মাসে সে ৩০০ টাকা বেশী পাচ্ছে। কাজেই দেখা যাচ্ছে একই qualification একই পদে থাকা সত্বেও local এর Asst Engineer যে কম টাকা পাচ্ছে এবং এই জন্য আমরা একটা বিশেষ অসুবিধা ভোগ করছি। আমি এটাও শুনেছি যে CPWDর staff যে সুবিধা পেয়ে থাকেন তার মধ্যে Tripura PWD র staff তাদের সুযোগ সুবিধার বেশ তারতম্য আছে। CPWD staff কম benefit পান কিন্তু যারা ত্রিপুরা সরকারের অধীনে আসলে তারা অনেক বেশী benefit পান। আর্থিক এবং অন্যান্য দিক থেকেও এবং এর ফলে আমাদের budgetএ অনেক বেশী টাকা খরচ করতে হয় যা CPWDর খরচ করতে হয় না। এই সব দিক আমাদের Engineering deptt-র বিবেচনা করা দরকার যে এগুলির সমাধান আমরা কি ভাবে করতে পারি এবং কি পদ্ধতিতে হলে পরে তার সমাধান আমরা করতে পারি। আমাদের এখানে স্বতন্ত্র State PWD থাকবে কিনা তার একটা সমাধান হওয়া দরকার। আমরা আগেও বলেছি যে এখানে একটা আলাদা State PWD থাকা উচিত। তা না হ'লে পরে আমরা এগুলির সমাধান করতে পারি না। আমরা এখানে Asst, Engineer appoint করতে পারি না এটাও সমাধান করা দরকার. কারণ তা না হলে পরে আমরা এগুলোর কোন সুযোগ সুবিধা পাব না। আমরা এটা দেখেছি যে Relief and Rehabilitation Department থেকে industry-র জন্য বিভিন্ন Co-operative throughতে অনেক টাকা ব্যয় করা হয়েছে। আজকে এই সমস্ত co-operative-এ অনেকগুলির অস্তিত্ব নাই। আমি কতগুলোর নাম উল্লেখ করছি, যা নাকি আমরা Relief & Rehabilitation থেকে ৫ হাজার টাকা তার উর্দ্ধে দেওয়া হয়েছে।

তার একটা পরিমাণ। Paddy husking ৯ লক্ষ ৭৭ হাজার ৫ শত টাকা, Bidi ৬,০০০ টাকা, Weaving ২,২৮,৯০০ টাকা, Gheny ৩,৬০,০০০ টাকা, Carpentry ৭৮,০০০ টাকা, Wood and bambco processing ২৮,০০০ টাকা, Saw mill ৫৯,৫০০ টাকা Flour mill ১১,২০০ Filemanufacturing ৩০,০০০ টাকা, Dyeing and weaving ৪৯,০০০ টাকা, Fine bamboo works ৬,৪৫০ টাকা, Jute twine ১২.২২৫ টাকা, A. L. Craft ৬,৬০০ টাকা Tailoring ১৩,৫০০ টাকা, Cane and bamboo ৬,৮০০ টাকা, Mat making ৪,৫০০ টাকা, Boot shoes and leather goods ৭,৫০০ টাকা. Tanning ১৬,৪৫০, Dyeing and hand printing ৪৫,০০০ টাকা, Washing soap ৯,২০০ টাকা Hand made paper, ৭,৫০০ টাকা, gur and khandasari ৭,৫০০ টাকা, spun pipe Industry ৩০,০০০ টাকা, State manufacturing ৫,৬০০ টাকা, Hand cotton ginning ৭,৫০০ টাকা, Rice and oil mill ২৫,০০০ টাকা, Sati food ৭,০০০ টাকা, Match Factory ৫০,০০০ টাকা, Hand saw ৩৬,৭০০ টাকা, Pottery ১২,১০০ টাকা, Bamboo Mat and umbrella handle manufacturing ৮৮,২৫০ টাকা, creamery Brick kilm ২৭,৫০০ টাকা, Cabinet Machine ৭,৫০০টাকা, book making ৭,১০০ টাকা Handi craft ৭,২০০ টাকা, Electroplating ৭০০০ টাকা, Photo art ৫,০০০ টাকা Tape making ৭.০০০ টাকা, spinning and weaving ৭,২০০ টাকা, এই সব গুলো যদি যোগ করি তা হলে আমরা দেখব যে Rehabilitation Dept. থেকে প্রায় ২৪ লক্ষ টাকা এখানে খরচ করেছি। আমরা Co-operative কে loan দিয়েছি, কিন্তু সমস্ত industry গুলির আজকে কোন পাত্তাই নাই। Co-operative গুলিরও আজকে পাত্তা পাওয়া যাচ্ছে না। কাজেই টাকা আমরা খরচ করলাম সেটা বড় কথা নয়, কিন্তু সেই টাকা দিয়ে কোন Industry হল কিনা বা সেই টাকাটা সেই খাতে খরচ হল কিনা সেটা দেখা হয় না। বহু বলার পরও আজ পর্য্যন্ত মন্ত্রী মণ্ডলীর কাছ থেকে কোন স্পষ্ট জবাব পাইনি। এত লক্ষ টাকা যে আমাদের আজকে খরচ হয়ে গেল তার থেকে আমরা কি পেয়েছি, কোন industry টা grow করেছে সেই জিনিষটা যদি আমরা হিসাব নিকাশ না করি তা হলে আমরা ভবিষ্যতে অগ্রসর হব কি করে? আমরা যে টাকাটা খরচ করেছি সেই টাকাটা অপচয় হল কিনা কিংবা তার মাধ্যমে কোন Industry গড়ে উঠেছে কিনা তা দেখা দরকার Cab net machine, Spinning and weaving Tape making, Taily industry এগুলো কোথায় আজকে। টাকা তো আমরা দিয়ে দিয়েছি। এটা হচ্ছে শুধু Relief & Rehabilitation Dept. এর ব্যাপার এবং Industry Dept. এর কথা আমরা জানি। এই রকম বহু লক্ষ টাকা সেখান থেকেও দেওয়া হয়েছে কিন্তু আজকে আমি জানি সেই সমস্ত Industry র কোন পাত্তাই নেই এবং ইদানিং দেখা যায় ১৯৫৮ সালে আমাদের অরুন্ধতীনগরে যাদের Industry state start করেছিলাম প্রায় ৩ হাজার employee নিয়ে, কিন্তু আজকে সেই Institute একেবারে নিঃশেষ হয়ে গিয়েছে, সেখানে তালা বন্ধ হয়ে গিয়েছে এবং সেখানে যারা হতভাগ্য কর্মচারী তারা আজকে পথে পথে ঘুরছে। গত বাজেট অধিবেশনে আমি এই অরুন্ধতীনগর Industry র কথা House এর দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম— যদি এই সম্পর্কে উপযুক্ত কথা না হয় এবং এদিকে তাকানো না হয় তাহলে আমরা এটাকে বাঁচাতে পারবনা। সেটা হল মার্চ মাসের কথা আজকে ডিসেম্বর মাসে এসে দাঁড়িয়েও আমরা তার কোন সমাধান করিনি, বরং আমি চোখের সামনে

দেওয়ানের যে একটা Institute একেবারে নষ্ট হয়ে গেল, আমরা তার কোন প্রতিকার করতে পারলামনা। অথচ plan এর সেই টাকাটা সেখানে খরচ হয়ে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেইদিন পত্রিকায় দেখেছি যে ৫০ টি সর্বার্থক সমবায় সমিতিকে তিন লাখ টাকা ঋণ দেওয়া হয়েছে তাঁত বস্ত্র তৈরীর জন্য। আমি এটা দেখেছি আনন্দবাজার পত্রিকায়, ২৪শে নভেম্বর, সেখানে তারা লিখেছে "কিছুকাল আগে ৫০টি সর্বার্থক সাধক সমবায় সমিতিকে তাঁত শিল্পের উন্নয়নে তিন লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছিল। প্রকাশ, এই সমস্ত সমিতি পরিচালিত সংস্থাগুলিতে তাঁতবস্ত্র উৎপাদনের নামগন্ধ নাই বললেই চলে।" এই:ভাবেই তো আজকে আমাদের টাকা নষ্ট হচ্ছে। যারা Textile করে না আমরা তাদের ঋণ দিয়ে দিব, loan দিব আর যারা নাকি Textile করে তাদের কপালে loan জুটবেনা, তাদের কপালে loan পাওয়ার কোন সম্ভাবনা সেখানে নেই।

আমি সবটা ঘটনা এখানে আজকে উল্লেখ করা দরকার মনে করিনা। আমাদের যে তাঁত শিল্প সেই শিল্পকে আজকে বাঁচাবার কি চেষ্টা করছি তা আমরা জানিনা এবং আমি দেখেছি এই সংবাদে তার অনেক সমালোচনা করা হয়েছে। আমি মাননীয় স্পীকারের মারফতে মন্ত্রীমণ্ডলীকে অনুরোধ করব.........

আনন্দবাজার পত্রিকায়, ২৪শে নভেম্বর, ১৯৬৪ সাল এবং তাতে বলা হয়েছে যে ত্রিপুরা সরকারের ঔদাসিন্যের জন্য যারা তাঁত শিল্পী তারা কোন সাহায্যই পান না, তাঁরা প্রচণ্ড আর্থিক সঙ্কটে পড়ছেন এবং ত্রিপুরা সরকার তাদেরকে সাহায্য দিলে যে পরিমাণ কাপড় তারা তৈরী করতে পারতেন আজ তারা সেই পরিমাণ কাপড় তৈরী করতে পারছেন না এবং তাতে বলা হয়েছে যে বর্তমান যে তাঁত শিল্প সেটা অ-তাঁত শিল্পীদের হাতে যেন ছেড়ে দেওয়া না হয়। কারণ বর্তমান তাঁত শিল্প যেভাবে চলছে—হচ্ছে তাতে তাঁত শিল্পের উন্নতি হওয়ার কোন রকম সম্ভবনা নেই এবং বাহিরের তাঁত শিল্পের সঙ্গে তারা প্রতিযোগিতা করতে পারছেন না, তার ফলে ক্রমশঃই তারা পেছনে চলে যাচ্ছে। আমাদের এখানে প্রায় ১০ হাজার তাঁত সমবায় সমিতি আছে এবং তারা ১ কোটি ৮০ লক্ষ গজ কাপড় তৈরী করতে পারে। কিন্তু তারা আজ সেই পরিমাণ কাপড় তৈরী করতে পারছেন না। পারছেন না এই জন্য যে তারা সরকারের কাছ থেকে সেই পরিমাণ সাহায্য সহায়তা পাচ্ছেন না।

তারফলে তারা ১৯৬১-৬২ সালে মাত্র ৮ লক্ষ ৬২ হাজার গজ কাপড় তৈরী করতে পেরেছিল। অতএব এই সমস্ত Industryগুলিকে যদি আমরা সাহায্য সহায়তা না করি তাহলে বাহিরের সাথে competition করে এই সমস্ত industryকে টিকিয়ে রাখতে পারবোনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়—আমরা জানি ত্রিপুরা রাজ্য প্রতি বৎসর flood এ আক্রান্ত হয় এবং এই flood থেকে রক্ষা পাবার জন্য আমরা কি করছি না করছি আমি তাহা জানিনা। অন্ততঃ আমরা দেখি যে প্রতি বৎসর যখন টুরে আসে তখন তার সাথে সাথে flood ও আসে এবং তার ফলে ধান নষ্ট হয়, ফসল নষ্ট হয়, গরু মারা যায় মানুষ যায়, অনেক কিছু ক্ষতি হচ্ছে এই flood এর দ্বারা। এখন কথা হচ্ছে আমরা কি এই flood থেকে রক্ষা পাবার জন্য কোন একটা সুষ্ঠ পরিকল্পনা করতে পারিনা? আমি যতদূর জানি, এবং আমি একটি স্থানীয় পত্রিকায় দেখেছি যে তারা সংবাদ ছাপিয়েছে। পত্রিকাটা হল "সমাচার"। সেই পত্রিকায় লেখেছে ১৯৬০ সালে Central Govt. থেকে একদল expert এসেছিলেন এবং এসে

তারা flood protection সম্পর্কে একটা Scheme তৈরী করেছিলেন। সেই Scheme এ তিনটা পর্য্যায় ছিল, একটা Howrah Project, একটা Gomati Project এবং একটা other rivers project এবং তার জন্য ৬ কাটি টাকা বরাদ্দ করা হয়েছিল। Central Govt. সেটাকে sanction করেছিলেন Central Hydro Electric commission সেটাকে examine করে approve করেছিলেন এবং Chief Executive Engineer Power Planning Commission সেটাকে 1956 এ অনুমোদন করেছিলেন। সব স্তরে অনুমোদিত হয়ে যখন সেটা ত্রিপুরাতে আসল ত্রিপুরার যারা কর্তৃপক্ষ তারা সেটাকে পছন্দ করলেন না, তারা সেটাকে কেটে ছেটে একটা বাঁধ তৈরী করলেন মাত্র আগরতলা শহরকে বাঁচাবার জন্য। সেই অনুযায়ী তারা আগরতলা শহরের উত্তর এবং দক্ষিণ দিকে একটা বাঁধ তৈরী করলেন উঁচু করে। সেই বাঁধের ফলে শহরের আশে পাশের গ্রাম গুলি বর্ষাকালে বন্যায় প্রতি বৎসর ডুবে যায়। সামান্য বৃষ্টি হলেই তার ফলে আগরতলার বিভিন্ন জায়গা জলে ডুবে যায়। আমি এইটুকু বুঝতে পারলাম না যে যেই Scheme 1954 এ আসল যে Scheme Central Govt Examine, করে approve করল। সব কিছু হয়ে গেল, তারপর সেটাকে amendment কেন করা হল? যদি সেই সময়ে সেই Scheme অনুসারে আমরা ঐ কাজ করতাম, আমরা সেটাকে গুরুত্ব দিতাম তাহলে আজকে আমাদের বাঁধ সম্পর্কে flood protection সম্পর্কে একটা পর্য্যায়ে এসে পৌঁছতাম। একটা neglectful attitude থাকবার ফলে আজকে আমরা বন্যার জলে হাবুডুবু খাচ্ছি। ত্রিপুরার যে সকল স্থানে গত বৎসর বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল তার দু' চারটি জায়গাতেও কি আমরা বন্যা প্রতিরোধ করতে পেরেছি flood protection আমরা নিয়েছি একথা আমরা বলতে পারছিনা। ১৯৫৭ সালে যে Scheme ছিল সেই Scheme অনুসারে যদি আমরা কাজ করতাম, সেই Scheme কে আমরা গুরুত্ব দিতাম তা হলে আজকে আমাদের এই দুরব এই পর্য্যায়ে পৌঁছতে হতনা। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা agriculture এ 1st Five year plan এ খরচ করেছি ৮ লাখ টাকা, 2nd plan এ খরচ করেছি ২৭ লাখ টাকা এবং 3rd plan এ Animal Husbandry সহ আমাদের আছে ২ কোটি ১৯ লক্ষ টাকা। 3rd plan এর 1st year এ আমরা খরচ করেছি ২৫ লাখ টাকা, 2nd year এ খরচ করেছি ৩৪ লক্ষ টাকা, এবং আমরা বলছি যে 3rd year এতে আমরা খরচ করব ৫০ লক্ষ টাকা। তাহলে আমি দেখি আমরা সর্ব্ব মোট ১ কোটি ৯ লক্ষ টাকা খরচ করতে পারি, আমাদের কাছে প্রায় ১ কোটি টাকার কিছু বেশী থেকে যায়। 3rd plan এ যে টাকা ২ কোটি ১৯ লক্ষ টাকা তার মধ্যে আমরা প্রায় অর্দ্ধেক টাকা ও খরচ করতে পারিনা। অথচ আমি একথা ও শুনেছি যে আমাদের Agriculture এর অনেক উন্নতি হয়েছে, অনেক কিছু আমরা করেছি, এত টন খাদ্য আমরা উৎপন্ন করেছি ইত্যাদি। আপনারা কাগজে পত্রে যে অঙ্ক দেখাবেন তাতে আমাদের কোন লাভ নেই ত্রিপুরার জনসাধারণেরও তাতে লাভ নেই। ত্রিপুরার লোক শুধু এইটুকু দেখতে চায় যে সত্যি সত্যি ত্রিপুরার খাদ্য সমস্যার কি সমাধান হল, তাদের খাদ্য বাড়ল কিনা অথবা তাদের খোরাক কমল কিনা। আমি একটা হিসাব দিতে চাই যে আমাদের রেশন কার্ড আগে কত লাগত আর রেশন কার্ড এখন কত লাগে। ত্রিপুরা সরকার দাবী করছেন যে আমাদের Production অনেক বেড়েছে, কৃষিতে অনেক খানি আমরা অগ্রসর হয়েছি ইত্যাদি এই পর্য্যায়ে এসে রেশন কার্ড আমাদের 1962 তে কত লাগত এবং 1964 এ আমাদের কত লাগে। আমার Un-starred question

এর answer আমি পেয়েছি, সেখান থেকে এই তথ্য আমি পরিবেশন করছি 1962 তে আমরা Ration Card দিয়েছি ৮২,১৮৯টা, 1963 তে সেটা বাড়ল। সেটা বেড়ে সংখ্যা দাঁড়াল ১,৫০,২৯২টা, 1964 এ আসল, সেটা আরও বাড়ল, বেড়ে দাঁড়াল ১,৮৩,৬২১ টা, ক্রমশঃ রেশন কার্ড বাড়ছে। তাতে কি এটা বুঝা যায় যে কৃষির উন্নতি হচ্ছে? কৃষির উন্নতি হলে, মানুষের ঘরে খোরাকী থাকলে কি মানুষ Ration Card নিতে আসে। তা নিতে আসেনা। আপনারা এ কথা বলতে পারেন যে বন্যা হচ্ছে, জল হচ্ছে, লোক সংখ্যা বেড়ে চলছে, অনেক কিছু হচ্ছে এবং তার জন্য Ration Card বাড়ছে। মাননীয় স্পীকার, আমি একটু সময় চাই। আমি এখনও অনেক কিছু বলতে পারিনি। আমি ধর্ম্মনগরের কথা বলি। ধর্ম্মনগর হচ্ছে ত্রিপুরার শস্য ভাণ্ডার, ধর্ম্মনগরে রেশন কার্ড ছিল ১৯৬২ সালে ৪,০৬৭ টা. ১৯৬৩ সালে হল ১৮,০৮৬টা, আর ১৯৬৪ সালে হল ২৩,০৫৭ টা। যে খানে 1962তে ছিল ৪ হাজার সেখানে 1934 এ হল ২৩ হাজার, মাননীয় স্পীকার Sir, এটা কি আমাদের কৃষির উন্নতির লক্ষণ নাকি অবনতির লক্ষণ? লক্ষণটা কিসের? লক্ষণটা কৃষির উন্নতির নয়, লক্ষণ হচ্ছে আমাদের দারিদ্রের। দারিদ্র বাড়ছে দেশে হাহাকার বাড়ছে এবং এর জন্যই তারা রেশন কার্ড নিতে বাধ্য হচ্ছে। যদি আমরা irrigation না করি, যদি আমরা Irrigation এর Development কিছু না করি তা হলে যতই food এর কথা বলিনা কেন, যতই "Grow more food, grow more food" বলে গলা চেঁচাই না কেন এই "grow more food" কাগজে থাকবে, বাস্তবে আমাদের food টা grow করবেনা। আমাদের এই না হওয়ার কারণ হচ্ছে lack of Policy। Irrigation এর দিক দিয়ে আমরা Complete failure, আমরা কোথায়ও বাঁধ দিতে পারিনি এবং প্রকৃত পক্ষে কোন বাঁধই করা হয়নি। কল্যানপুরের বাঁধ একেবারে ভেঙ্গে তচনচ্। শুধু দুদিকে পাকা দেওয়াল বর্ত্তমান। সেখানে যে বাঁধ দেওয়া হয়েছিল তার অন্য কোন চিহ্নই নেই। যখন আমরা Irrigation এর কথা জোর দিয়ে বলি তখন বলা হয় করা হবে। ত্রিপুরার কৃষকেরা জলসেচের কোন সুযোগ সুবিধা আজও পায়নি, শুধু শুনে জলসেচ জলসেচ। জলসেচটা কি, তার কোন চিহ্ন তাদের চর্মচোক্ষে আজও দেখতে পায়নি। আমরা যদি ত্রিপুরার কৃষির উন্নতি করতে চাই, তাহলে আমাদের দুটি জিনিষের প্রতি লক্ষ্য রাখতে হবে। একটা হল flood protection measure, আর একটা হল Irrigation। যদি এই দুটি জিনিষ আমরা একত্রে না চালাই, তাহলে ত্রিপুরার কৃষির সামগ্রিক উন্নতি আমরা করতে পারব না।

আমি জানি আমাদের কোন ফ্লাড ইয়ার বুক নেই, আমাদের কোন ফ্লাড ফোরকাষ্টিং ইউনিট নেই। এই সমস্ত না থাকার জন্য আমাদের অসুবিধা ভোগ করতে হয়। আমি বুঝি না, কেন আমাদের ফ্লাড ইয়ার বুক থাকবেনা। কেন আমাদের ফ্লাড ফোর কষ্টিং ইউনিট থাকবে না তার কোন কারণ আমি খুঁজে পাই না। অথচ আমরা বলছি যে আমরা ফ্লাড প্রটেকশন করব। কিন্তু প্রিলিমিনারী যে সমস্ত কাজ, সে সমস্ত কাজ এখনও আমাদের হাতে নেই। যদি আমাদের ফ্লাড প্রটেকশন করতে হয়, তবে আমাদের তার মেজার নেওয়া প্রয়োজন। যেমন আমাদের খুব ভাল ড্রেইনেজ থাকা উচিত, আমাদের জল প্রিজারভ্ করার এবং ডিটেইন করার জন্য প্রিজারভার থাকা প্রয়োজন। কনষ্ট্রাকশন অফ ডিটেনশন এণ্ড মালটিপারপাস প্রিজারভার, কনষ্ট্রাকশন অফ ব্রিজেস, কালভারটস ফর দি ওয়াটার ওয়েজ আনডার রোড, কনষ্ট্রাকশন অফ সুইটেবল স্লুইস গেইট ইত্যাদি এবং যদি

আমরা এগুলি না করি, যদি জলকে আটকাবার আমাদের কোন preserver না করতে পারি তাহলে আজকে আমরা flood protection করতে পারবনা, এবং ত্রিপুরায় কৃষির সামগ্রিক উন্নতি করতে পারব না। সুতরাং আমাদের এই দুটি জিনিষের প্রতি লক্ষ্য রাখা দরকার। আমাদের flood protection এবং irrigationকে আরও গুরুত্ব দিয়ে অগ্রসর হওয়া দরকার। তা না হলে পরে শুধু কতকগুলি বড় বড় কথা বলে এবং কাগজে অংক দেখিয়ে আমরা আমাদের কাজকে অগ্রসর করতে পারবনা। আমরা মনে করি যদি গোমতি, লালছড়া প্রভৃতি নদী diversion করা না হয় তাহলে উদয়পুর, সোনামুড়া প্রভৃতি বিভিন্ন শহরকে আমরা বাঁচাতে পারবনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সমাচার পত্রিকার একটা মন্তব্য এখানে পড়ে শুনাতে চাই। সেটা হল, ২৬শে জুলাই রবিবার, ১৯৬৪ সাল। সেখানে ত্রিপুরার নদী নিয়ন্ত্রণ পরিকল্পনা শিরোনামা দিয়ে লিখেছেন যে, 'ক্রমাগত ভূমিক্ষয়ের ফলে ত্রিপুরার পার্ব্বত্য নদী, ও ছড়া সমূহের বিস্তার ও গভীরতা দুই হ্রাস পাইয়াছে। বন্যাব ভয়াবহ পৌনপৌনিকতা ইহার পরিণতি। বর্ত্তমানে রাজ্যের প্রধান প্রধান নদী সমূহের নিয়ন্ত্রণের জন্য একটা সুষ্ঠু পরিকল্পনা গ্রহণের আবশ্যকতা দেখা দিয়াছে। কোন কোন ক্ষেত্রে নদীর গতি পরিবর্ত্তন বা অন্য কিভাবে এই উদ্দেশ্যকে সফল করা যেতে পারে সেই সম্পর্কে প্রধান প্রধান নদীগুলির উপর বিশেষজ্ঞদের একটা প্রাথমিক survey র হয়ত প্রয়োজন দেখা দিবে।'' অর্থাৎ নদীর diversion এর দরকার এবং সকল নদীতে বালু জমে চর পড়ে গিয়েছে সেই চর কেটে নদীর গভীরতা আরও কতখানি বাড়ানো যায় সেইদিকে আমাদের লক্ষ্য করা প্রয়োজন। আমি এই কথা বলছি এই পরিপ্রেক্ষিতে যে ''ত্রিপুরার পাহাড়ে, অরণ্যে, দুরধিগম্য উপত্যকায় যখন দুর্ভিক্ষের ছায়া খেলা করিতেছে এক বেলার জীবিকা অথবা এক বেলার অন্ন সংগ্রহ করতে না পারিয়া মানুষ যখন বন আলু, বাঁশের করুল চিবাইয়া ক্ষুধা নিবৃত্তির চেষ্টা করিতেছে সেই পরিস্থিতিতে পুনঃপুনঃ বন্যা বিপর্য্যয় কি ভয়াবহ পরিবর্ত্তন সুচনা করিল কল্পনা করিতেও শঙ্কা হয়।'' এ হচ্ছে সমাচার পত্রিকার মন্তব্য। আমরা যদি বন্যাকে নিয়ন্ত্রণ না করি, এবং যদি নদীর গতিকে পরিবর্ত্তন না করি আমরা যদি নদীর গভীরতাকে আরও না বাড়িয়ে দেই এবং যদি একটা প্রাথমিক Survey এখন না করি তাহলে তার কোন প্রতিকার নেই এবং তিনি বলেছেন কখন যখন তিনি মনে করেছেন যে মানুষ বনের আলু খেয়ে জীবনধারন করেছেন, মন্ত্রী মহোদয়রা হয়ত আজকে স্বীকার না করতে পারেন কিন্তু সমাচার পত্রিকা বলেছে যে মানুষ বনের আলু খেয়ে বাঁশের করুল খেয়ে তারপর তারা তাদের জীবনটাকে বাঁচাচ্ছে এবং সেই সময়েই বন্যা আসছে। বন্যার ভয়াবহতা এবং অন্নকষ্ট তাকে আরও তীব্রতর এবং আরও ব্যাপকতর করে দিচ্ছে। এই যে বন্যার নিয়ন্ত্রণ এটাকে আমরা অস্বীকার করতে পারিনা এবং এটাকে যদি আমরা গুরুত্ব না দেই তাহলে আমরা এটাকে কোন দিন সমাধান করতে পারবোনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানিনা আমাদের সরকারের Cash crop করার কোন Concrete Programme আছে কিনা। jute, Sugar cane etc, সম্পর্কে যদি আমরা কোন concrete programme না নেই তা হলে আমরা এগোতে পারবোনা। Horticulture ত্রিপুরার একটা অফুরন্ত সম্পদ। আজকে যদি আমরা এই Horticultureটাকে দশ বৎসর, বার বৎসর আগে থেকে গুরুত্ব দিতাম তাহলে আমাদের ত্রিপুরার এই Horticulture এ সম্পদশালী হত এবং ত্রিপুরার অর্থনৈতিক দিক দিয়ে অনেক বেশী উন্নত হত। কিন্তু যখন আমাদের প্রয়োজন ছিল তখন আমরা তার গুরুত্ব

দেইনি, এখনও কতটুকু গুরুত্ব দিয়েছি সেটা আমি ঠিক বলতে পারিনা। আমাদের Fisheryর কি অবস্থা? ১৬টি দীঘি আমরা কাটিয়েছি এবং এই ১৬টি দীঘি কাটাতে আমরা খরচ করেছি ৮৯ হাজার ৮ শত ৩০ টাকা। এই দীঘি কাটাবার পর আজ পর্য্যন্ত সর্ব্বসাকুল্যে মাছ পেয়েছি ৩,৪২০ মণ। আমরা ৮৯,৮৩০ টাকা তার সঙ্গে আরও খরচ যোগ করা হয় Establishment cost, other cost, etc. আপনারা দেখুন যে দীঘি কাটার এত বৎসর পরেও মাছের দামে দীঘি কাটার দাম উঠেনা। তারপর আমরা কি করেছি, সমস্ত পুকুরগুলি ইজারা দিয়ে ইজারাদারের হাতে ছেড়ে দিলাম, মাছের চাষের পূর্ব্বের দায়িত্ব আর আমরা রাখলামনা। এগুলি আমরা ইজারা দিয়ে, auction দিয়ে কতগুলি private person এর কাছে ছেড়ে দিলাম। এটা complete failure এভাবে যদি আপনারা fishery চালান, যদি এভাবে আমরা চলতে দেই, চুপ করে বসে বসে যদি আমরা দেখতে থাকি তাহলে আমাদের fisheryর কোনদিন উন্নতি হবেনা এবং কোনদিন ত্রিপুরাকে মাছের চাষে স্বয়ং সম্পূর্ণ করতে পারবনা। আমি জানি এখনো অনেক পুকুর আছে। ২০টি পুকুর আছে সোনামুড়া Sub-Division এ সেগুলিতে আমরা চাষ করতে পারি। বিভিন্ন division এ এমন অনেক পুকুর আছে যেগুলিতে আমরা চাষ করতে পারি তাহলে আমাদের মাছের চাষ আরও বাড়তে পারে। সেইখানে আমরা আমাদের দায়িত্ব থেকে মুক্ত হয়ে গেলাম, আমরা মাছের চাষ করলামনা। না করে সব দিয়ে দিলাম ইজারাদারদিগকে, তারা তাদের ইচ্ছামত কাজ করবে, আমাদের কোন দায়িত্ব থাকবেনা। আমি মনে করি এটা ত্রিপুরার স্বার্থের উপর একটা প্রচণ্ড আঘাত এবং তারফলে আমরা মৎস চাষে এগোতে পারিনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা জানি আমাদের যে রাস্তা সেটা per square mile খুব সম্ভবতঃ ত্রিপুরায় সবচেয়ে কম। যদি আমরা per square mile ধরি তাহলে ত্রিপুরার রাস্তার সংখ্যা সব চেয়ে কম। আমি জানি হিমাচল প্রদেশে ৩,৫২৬ মাইল রাস্তা আছে, Nationalised Transport সেখানে চলে। যেগুলি নাকি jeepable road বার মাস সেগুলিতে গাড়ী চলে, আর আমাদের কি আছে? আমরা জানি আমাদের ত্রিপুরায় division থেকে division এ যে আসব যাব সেই রাস্তাগুলিও প্রশস্ত নয়, আমরা, বর্ষাকালে একেবারে সংযোগ বিহীন হয়ে যাই। আমাদের পরিকল্পনার এত বৎসর পরেও এবং স্বাধীনতার ১৭ বৎসর পরেও একটা division থেকে আর একটা Division আসার জন্য যে রাস্তার দরকার, সেটাও আমরা করতে পারি নাই। সে রাস্তা আমাদের করা সম্ভবপর হয় না কেন? যা অন্যান্য প্রদেশ পারে তা আমরা পারি না কেন। মাননীয় স্পীকার, স্যার, আমার সময় নেই আমি শুধু এটুকু সংক্ষেপে বলতে চাই আমাদের যে সব সমস্যা সে সমস্যা সম্পর্কে যথেষ্ট গুরুত্ব দিয়ে আমাদের বিবেচনা করা উচিত। ত্রিপুরাতে আমরা একটা আলাদা Service commission করতে পারি কি না সে দিকটা আমাদের চিন্তা করা দরকার এবং ত্রিপুরায় যদি আমরা একটা আলাদা Service cadre না করতে পারি তা হলে তার কি অসুবিধা আছে, কি করলে তার সমাধান করা যায়, সে দিকটাও আমাদের যথেষ্ট গুরুত্ব দিয়ে দেখা উচিত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সময় নেই, আমি এখানেই আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Speaker :—** Now I call on Hon'ble Member Shri Karunamoy Nath Chowdhury.

**Shri K. M. Nath Chowdhury :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের মাননীয় সদস্য আতিকুল ইসলাম সাহেব এখানে তৃতীয় পঞ্চবার্ষিকী যে পরিকল্পনা তার একটা হিসাব নিকাশ করার জন্য

একটা Motion এনেছেন, এবং এই হিসাব নিকাশ যাতে চতুর্থ পরিকল্পনায় সাহায্য করে এর দৃষ্টি নিয়েই এখানে তিনি ইহা পেশ করেছেন। এখানে একটি Motion ঠিক এভাবে আনার প্রয়োজন আছে কিনা এ সম্পর্কে আমি প্রথম বলব তারপর এর বিরুদ্ধে যে যুক্তি আছে তা আমার বক্তব্যে প্রমাণ করতে চেষ্টা করব। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এ রাজ্যে কি হয়েছে, এর হিসাব মাননীয় সদস্য এখানে রেখেছেন, তারপর ২য় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এখানে কি কি হয়েছে, কি কি হয় নাই তার হিসাবও তিনি এখানে রেখেছেন এবং কোন পরিকল্পনায় আমাদের কত টাকা মঞ্জুরী আছে, কত টাকা ব্যয় করেছি বা আর বাকী কয়েক মাসের মধ্যে কত টাকা খরচ করতে পারেন এবং আর বাকী কত টাকা আমরা ফেরত দেব এর হিসাবও তিনি এখানে রেখেছেন। তার বক্তব্য থেকে আমার বলতে হল এই, যে ক্ষেত্রে তিনি assessment যেটা বলেছেন, সেই assessment ও উনিই রাখছেন। এই সরকারই ত assessment করছেন। তা হলে আর একটি প্রস্তাবের এখানে প্রয়োজন হল কেন? বিশেষ করে প্রত্যেকটি পরিকল্পনার শেষে তার পরবর্ত্তী পরিকল্পনা রচনা করতে গেলে, প্রথম যে পরিকল্পনা তার পরবর্ত্তী কি অধ্যায়, তার পরবর্ত্তী কি অধ্যায় ক্রমে ক্রমে এ ভাবে অভিজ্ঞতা সঞ্চয় করে পরিকল্পনা রচনা করতে হয়। তারপর পরিকল্পনা রচনা করেই আমরা ক্ষান্ত হই না, তা কার্য্যে রূপদান করার জন্যও আমরা সচেষ্ট থাকি। তারপর রূপদান করতে গেলে বিভিন্ন অবস্থার সম্মুখীন হইতে হয় এবং তখনই আসে প্রকৃত পরীক্ষার সময়। এর পরীক্ষা নিরীক্ষার পরেই কোন কোন পরিকল্পনা সফলতা লাভ করে, কোন কোন পরিকল্পনা বিফলতায় পর্য্যবশিত হয়। ইহা স্বাভাবিক নিয়মেই হয়। এখানে যেমন আমাদের মাননীয় সদস্য relief সম্পর্কে কয়েকটি ঘটনার উল্লেখ করেছেন, যে অবস্থার মধ্যে টাকা ব্যয় করা হয়েছে, আমাদের মাননীয় সদস্যরাও দেশ সেবক, তারা একথা অস্বীকার করতে পারবেন না যে একটা বিশেষ অবস্থার মধ্যে, এটাকে normal অবস্থা বলা চলে না, ঠিক সেই সময়েই আমাদের এই টাকাগুলা ব্যয় করতে হয়েছে। তখন ত্রিপুর রাজ্যের সমস্ত অবস্থার মধ্যে আমাদের কি পরিমাণ সম্পদ আছে এবং কি পরিমাণ কাঁচামাল পাওয়া যাবে তার সেই সময় যা ছিল আজকে তার ঠিক সেই অবস্থা আছে কিনা, যেমন আমি একটা উদাহরণ স্বরূপ বলি, এখানে বাঁশের প্রাচুর্য্য ছিল। বাঁশের শিল্প সম্পর্কে যেমন বাঁশের চাটাই, নানা রকম শিল্প দ্রব্য ইত্যাদি যা কিছু আছে তার জন্য পরিকল্পনার কথা এখানে আছে। আমাদের এখানে ৫০—৫২ সালে যা ছিল এখন তা নেই। আগে ৫৬-৫৭ সালে যা ছিল ঠিক সেই অবস্থা ৬২-৬৩ সালে এসে একেবারে রাত দিনের মত পরিবর্ত্তন হয়েছে। তখন যে পরিকল্পনায় কাজ আরম্ভ হয়েছিল এখন ত্রিপুরা রাজ্যে বাঁশের অভাবে সেই অবস্থা পরিবর্ত্তন হতে বাধ্য। Umbrella stick সম্পর্কে এখানে বলা হয়েছে এই ছাতির বাঁট এক সময় ত্রিপুরা রাজ্যে প্রচুর হতো, তারপর বাঁশ ঝাড়, মূলীবাঁশ প্রায় নিশ্চিহ্ন হওয়ার পথে। ফলে বিভিন্ন society ক্ষতিগ্রস্ত হয়েছে এমন কি নিশ্চিহ্নও হয়েছে। এখন বিভিন্ন জায়গায় সেই ছাতির বাঁটের বাঁশ জন্মাচ্ছে। সুতরাং এখন আবার পরিবর্দ্ধিত অবস্থায় তা আমাদের চিন্তা করতে হবে। এখানে আমাদের মাননীয় সদস্য স্বীকার করেছেন যে ত্রিপুরায় আমাদের এখানে Flood Year Book নাই, যদি না থাকে তবে এটা দুঃখের কথা এবং অবাধে ত্রিপুরা রাজ্যে এটা হতে পারে। যদি না থাকে তা হলে আমি বলব তা থাকা উচিত, আমাদের করা উচিত।

বিভিন্ন জায়গায় বাঁধের কথা উনি বলেছেন। যেমন কল্যাণপুরের একটি বাঁধ। তাড়াহুড়া করে

কোন একটি পরিকল্পনা নিলে তাতে ক্ষতিগ্রস্ত হওয়ার সম্ভাবনা থাকে খুব বেশী। এক একটি বাঁধের পিছনে তদন্ত কতটুকু হয়েছে না হয়েছে, এগুলি আমরা একটি বাঁধ নষ্ট হওয়ার পরে খুঁটিয়ে দেখতে পারব যাতে ভবিষ্যতে বাঁধ দিলে বাঁধটা যাতে থাকে এরকম করে দেওয়া সম্ভব হবে। যে এলাকার লোক উৎসাহিত ছিলেন, সেই এলাকায় সরকারও প্রয়োজন মনে করেছিলেন জলসেচ হওয়া দরকার, তাই সেখানে পরিকল্পনার কাজ করা হয়েছিল। যদি কাজ কর হয় তা হলে তাকে প্রশংসা করাই ভাল। যদি পরিকল্পনায় কোন বিপর্যায় ঘটে না হ'লে কেন হয়েছে তার উপরই নির্ভর করবে আমাদের পরবর্ত্তী জয়যাত্রা। কারণ কোন পরিকল্পনাই কার্য্যকরী না হওয়া পর্য্যন্ত তার সফলতা সম্পর্কে নিশ্চিন্ত হতে পারা যায়না। ত্রিপুরা রাজ্যের বিভিন্ন জায়গায় রাস্তার যে অসুবিধা আছে, সে সম্পর্কে এখানে বলা হয়েছে। হিমাচল প্রদেশের সঙ্গে তুলনামূলক আলোচনা করা হয়েছে। হিমাচলের যে প্রকৃতি আর ত্রিপুরার যে প্রকৃতি তা এক নয়। ত্রিপুরার যে মাটি তা অধিকাংশ ক্ষেত্রে এমনি মাটি, বর্ষা আসলে অতি সহজে নষ্ট হয় ভেঙ্গে যায়, কিন্তু হিমাচলের মাটি সম্পর্কে আমার মনে হয় মাননীয় সদস্যেরও জানা আছে, সেখানকার মাটিতে যেমন বার্ষিক বৃষ্টিপাত কম, মাটিও অনেক শক্ত, পাথর পাওয়া যায় অনেক বেশী, এমনি অবস্থায় সেখানে রাস্তা করা যতটুকু সোজা এবং ব্যয় কম হয়, ত্রিপুরা রাজ্যে তা নয়। এখানে রাস্তা করতে হলে আমাদের ইটের ব্যবস্থা করতে হয় পাথরের পরিবর্ত্তে। আমাদের এই রাজ্যে ইট প্রস্তুত করতে হ'লে পশ্চিমবঙ্গ এবং আসাম থেকে কয়লা আমদানী করতে হয়। এই রাজ্যে এতদিন পর্য্যন্ত উপযুক্ত ইট প্রস্তুত কারকের অভাব ছিল। বাহির থেকে লোক এসেছে, চেষ্টা চরিত্র করেছে। এখন সমস্ত রাজ্যে আমরা এমন একটা অবস্থায় এসেছি যে এখন আমরা প্রচুর ইট প্রস্তুত করতে পারি। আমাদের এখানে যে ক্ষেত্রে ইট কাটার লোকের অভাব ছিল সে ক্ষেত্রে প্রথম এবং দ্বিতীয় পরিকল্পনায় যে সকল বিপর্যায় আমাদের হয়েছে তৃতীয় পরিকল্পনায় তা হয়নি এবং আমরা আশা রাখি যে চতুর্থ পরিকল্পনায় অন্ততঃ এক্ষেত্রে আমরা অগ্রসর হতে পারব। এখানে Fishery সম্পর্কে সমালোচনা করা হয়েছে, আমরা যা টাকা খরচ করেছি তার পরিবর্ত্তে মাছ কি পরিমাণ পেয়েছি। এই সম্পর্কে আমি মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করব যে মন্ত্রী সভা হওয়ার পরে এ সম্পর্কে হিসাব করে দেখা গেছে যে এটা এত বেশী ব্যয়বহুল যে এ পরিকল্পনাকে যদি কার্য্যকরী করতে হয় তা হ'লে আমাদের আরও Export দরকার, আরও সুন্দর ভাবে যদি এ পরিকল্পনাকে রূপায়িত করতে হয় সেই জন্য চেষ্টা চরিত্র করা দরকার। তাই সরকার সমস্ত রাজ্যে সাধারণ মানুষের যে সমস্ত পুকুর ইত্যাদি আছে বা সরকারী পুকুর আছে এগুলিতে যাতে আমরা মাছের পোনা প্রচুর পরিমাণে দিতে পারি সেজন্য সরকার পক্ষ থেকে বিশেষ ভাবে চেষ্টা করা হয়েছে। এ রাজ্যে পোনার অভাব মেটাতে সরকারের যে পরিমাণ পুকুরের দরকার সেই পরিমাণ পুকুর সরকারের হাতে রাখা হয়েছে এবং যাতে সমগ্র রাজ্যে প্রচুর পরিমাণ পোনা supply দেওয়া যায় সেই জন্য বরাদ্দ ধরা হয়েছে। এত দিন যে সমস্ত পুকুর সরকারের পরিচালনাধীন ছিল, মাছ বিক্রী করা হত, এসব establishment-এর খরচাদি হিসাব করে আমাদের সরকার দেখেছেন যে সেটা খুব লাভজনক পর্য্যায়ে নয় তাই তারা এটা ব্যক্তিগত রক্ষণাধীনে ছেড়ে দিয়েছেন। ছেড়ে দেওয়ার উদ্দেশ্য এই যে মৎস্যর চাষ প্রচলনে জন সাধারণের দায়িত্ব

থাকবে। পোনা মাছ যেটার অভাব, শুধু সরকারী পুকুরের জন্য নয়, সেটা সমগ্র রাজ্যের জন্য সরবরাহ করা সোজা কথা নয়। এবং সেই উদ্দেশ্যে পরিকল্পনা পরিবর্ত্তন করা হয়েছে। আমি আশা করি মাননীয় সদস্যরা এখানে assessment-এর যে প্রস্তাব এনেছেন সেই assessment-এর মধ্যে এইগুলি বিবেচনায় এসেছে বলেই এই পরিবর্ত্তন হয়েছে। আমি আশা করি যে অন্ততঃ মৎস্য চাষের যে নূতন দৃষ্টিভঙ্গি নেওয়া হয়েছে তার প্রশংসাই তারা করবেন। তারপর Agriculture সম্পর্কে বলা হয়েছে, সারা রাজ্যে আজকে Ration Card-এর সংখ্যা বৃদ্ধি হয়েছে, আমাদের জানা আছে যে বিভিন্ন জায়গায় গত কয়েক বৎসর যাবৎ বন্যা এমনি ভাবে অসময়ে হয়ে আমাদের ধর্ম্মনগর, কৈলাসহর, কুর্ত্তি এলেকার বড় ফসল সমস্তই একেবারে নষ্ট হয়ে গেল। তার পরেও অনাবৃষ্টির জন্য পরবর্ত্তী ফসলও নষ্ট হয়ে গেল, আবার এদিকে প্রায় লক্ষাধিক উদ্বাস্তুও ত্রিপুরা রাজ্যে প্রবেশ করল, এই সকল কারণে আজকে আমরা দেখতে পাই যে ত্রিপুরা রাজ্যে ration card holder ক্রমশঃ বৃদ্ধি পাচ্ছে। এই যে ত্রিপুরা রাজ্যে প্রাকৃতিক বিপর্য্যয় হ'ল তার উপর আমাদের কোন হাত নেই। এখন হচ্ছে বন্যা নিয়ন্ত্রণ—এই সম্বন্ধে আমার প্রশ্ন হ'ল আমরা কেন সেই ৬ কোটি টাকা ব্যয় করিনি? এই সম্বন্ধে আমি আমার একটা ব্যক্তিগত অভিজ্ঞতার কথা বলব, যে ত্রিপুরা রাজ্যে যে শ্রেণীর নদী আছে, সেগুলিকে বাঁধ দিতে গেলে এই রাজ্যে যে পরিমাণ মালমশলা আছে, তার অপ্রাচুর্য্য সম্পর্কে আমার যথেষ্ট সন্দেহ আছে। ১৯৫৬-৫৭ সালের কথা বলা হয়েছে, যে দেশে রাস্তা তৈয়ারী করবার মত ইট আজো হয় না সেই জায়গায় গোমতীর মত একটা বিরাট নদী বা আরও কয়েকটা নদীতে বাঁধ দিতে হলে যে জিনিষের দরকার, বিশেষ করে পাথর, যন্ত্রপাতি, সেগুলি বাহির থেকে আনার জন্য যে রাস্তার দরকার, সেগুলি এমন বিশেষ শক্তিশালী হয়নি। আমার স্মরণ আছে ১৯৫৭ সালে কেন্দ্রীয় সরকারের একটি party ধর্ম্মনগরে এসেছিলেন, তাঁরা প্রশ্ন করেছিলেন যে একটি ১৬ টন ওজনের ট্রাক্টর করিমগঞ্জ থেকে ধর্ম্মনগর এবং ধর্ম্মনগর হতে কাঞ্চনপুর পর্য্যন্ত আসতে হলে আমাদের ত্রিপুরা রাজ্য রাস্তার কি সাহায্য পেতে পারে, সে সকল enquiry করতে এসেছিলেন। আমি তাদিগকে বিভিন্ন রাস্তার বর্ণনা দিয়েছি এবং তারাও বর্ণনা দিয়েছেন, তারপর তারা মন্তব্য করেছেন যে আমাদের রাস্তায় ভারী যন্ত্র পাতি ইত্যাদি নেওয়া আনার পক্ষে বেশ অসুবিধা আছে। আমরা নিজেরা চোখের সামনে দেখতে পাচ্ছি আসাম আগরতলা রোড। এমনও অনেক সময় হয় যে এ রাস্তা দিয়ে ৫ টন ওজনের গাড়ীও যাতায়াত করতে পারে না, সেই ক্ষেত্রে ১৬ হতে ২০ টন ওজনের ভারী যন্ত্রপাতি আনার মত রাস্তা ত্রিপুরা রাজ্যে হয়েছে কিনা আমার সন্দেহ আছে। যখন ঐ সমস্ত রাস্তা ঐ সকল কাজের জন্য উপযুক্ত হবে তখনই ঐ সকল পরিকল্পনায় হাত দেওয়া চলতে পারে বলে তাঁরা মন্তব্য করেছেন। আমি আশা করব যত শীঘ্র আমরা বিভিন্ন নদী উপত্যকা প্রভৃতি বাঁধ দিয়ে বন্যা নিয়ন্ত্রণের জন্য যন্ত্র পাতি ইত্যাদি আমদানি করতে পারি এবং ত্রিপুরাকে অন্ততঃ বন্যার হাত থেকে রক্ষা করতে পারি সেদিকে আমরা সচেষ্ট হব। এখানে বিরোধীপক্ষ হতে যে assessment এর কথা রাখা হয়েছে, আমি আশা করব তারা যদি আমার বক্তব্য থেকে কোন যৌক্তিকতা খোঁজে পান তাহলে তারা অনুভব করতে পারবেন যে এই প্রস্তাবের কোন সার্থকতা নেই। এখানে কয়েকটি bridge সম্পর্কে বলা হয়েছে, ২০টা bridge-এর মধ্যে আমাদের ৫টি under construction আর একটার conturuction শেষ হয়ে গেছে।

আমি যতটুকু জানি, বিরোধী দলের সদস্যরাও পত্র-পত্রিকায় দেখে থাকবেন, যে এখানে খোয়াই চেবরী অঞ্চলের কথা বলছি, কুমার ঘাট, এদিকে উদয়পুর. খুব সম্ভব মহুরী নদী লাউগাং-এর কাছে, এগুলিতে বড় বড় পুল করার জন্য বার বার চেষ্টা করা সত্বেও বাহির হ'তে কোন contractor আসতে চান না। আমি যতটুকু জানি যারা এখানে administrator ছিলেন তাঁরা তাদের ব্যক্তিগত প্রভাব বিভিন্ন ক্ষেত্রে খাটিয়েছেন যাতে contractor পাওয়া যায়। (Disturbance) "আমাকে দয়া করে বলতে দিন। আমার ভুল হতে পারে।' আমি লাউগাং-এর কথা এখানে বলছি। আমার যতটুকু স্মরণ আছে, আমার সামনে ধর্মনগরের একজন বিখ্যাত contractor যিনি আমাদের দেও নদীর উপর পুল তৈরী করেছেন, সেই contractorকে অনুরোধ জানিয়ে ছিলেন, তিনি পরিষ্কার বলে দিয়েছেন যে আমি আরও ৩ বৎসরের মধ্যে পারব না কারণ আমি আসামে এত কাজ নিয়েছি যে ত্রিপুরাতে এখন আমার কোন কাজ নেওয়া সম্ভব নয়। আমি যতটুকু জানি, তিনি রাজি হয়েছেন, যেহেতু ত্রিপুরা রাজ্যে ওনার বাড়ী, বর্তমানে তিনি আসাম থেকে নিজের দায়িত্ব নিয়ে তার যন্ত্রপাতি প্রভৃতি ত্রিপুরায় এনেছেন। আমি আশা করব, তিনি যেভাবে এই সকল বড় বড় পুলগুলিতে হাত দিয়েছেন তাতে সেগুলি অদূর ভবিষ্যতে শেষ হয়ে যাবে। আর আমি এ সম্পর্কে বলব যে শুধু আমরাই রাস্তা দিয়ে চলব না, বিরোধীরাও চলবেন না, রাস্তা সকলের চলার জন্যে প্রয়োজন তাতে কোন সন্দেহ নেই বলে আমরা এই চেষ্টার কথা বলছি। তারপর এখানে ত্রিপুরার যে সকল ছেলে আছে, তাদের চাকুরী হচ্ছে না বলে অভিযোগ করা হয়েছে এবং কয়েকজন ছেলে বাহিরে চাকুরীতে চলে গেছে। আমি যতটুকু জানি আমাদের মন্ত্রী মণ্ডলী এদিকে দৃষ্টি দিয়েছেন। আমাদের একথা স্মরণ রাখতে হবে যে ত্রিপুরার যে সমস্ত ছেলেরা stipend ইত্যাদির সাহায্যে লেখা পড়া করছে, সেটাও Central Govt-এর। ত্রিপুরাই শুধু চাকুরীর ক্ষেত্রে নয় সমস্ত ভারতবর্ষই চাকুরীর ক্ষেত্র। সুতরাং অন্যত্রও যদি তারা চাকুরী করে থাকে এবং সেটা যদি তাদের পক্ষে লাভ জনক হয় তার জন্য আমাদের দুঃখ না করাই ভাল হবে। এ ব্যাপারে প্রায় সকল পত্রিকাতেই আলোচনা ও সমালোচনা করা হয়েছে। আমাদের মন্ত্রী মণ্ডলী, যাতে ত্রিপুরার ছেলেদিগকে ত্রিপুরাতে চাকুরী দেওয়া যেতে পারে তার জন্য সচেষ্ট রয়েছেন। শুধু তার assessment করলে পরে আমরা চতুর্থ পরিকল্পনার মাধ্যমে অগ্রসর হতে পারব অন্যথায় পারব না ঠিক এ রকম একটা প্রস্তাবের এখানে কোন প্রয়োজনীয়তা নেই। প্রত্যেক পরিকলকনার শেষে সরকার একটা assessment করে থাকেন, এখানে বিরোধী দলের সদস্যরা যে যুক্তি, ও যে সমস্ত figure দেখিয়েছেন. তা assessment র figure। সুতরাং এখানে আর একটা প্রস্তাবের প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি না। তাই এই motion-এর আমি বিরোধীতা করছি।

**Mr. Speaker :—** I would now call on Hon'ble member Sri N. Chakraborty.

**Sri N. Chakraborty :—**মাননীয় Speaker, Sir, যে motion টি এখানে রাখা হয়েছে, তার আমি উপরে ২।১টি কথা বলব। সেটার বিস্তৃত আলোচনা হয়েছে, তবে কয়েকটা Suggestion হিসাবে আমি এখানে রাখছি। তবে মাননীয় সদস্য শ্রীকরুনা ময় নাথ চৌধুরী যে কথা এখানে বলছেন, সেটা সম্ভবত ঠিক নয়। Assesment-এর প্রয়োজন এই হাউসে ও রয়েছে। আমার যতটুকু মনে পড়ে, আমরা যখন জেল খানায়, তখন Parliament এ Third Planএর একটা Picture উপস্থিত করা হয় এবং সেই mid-term rerview সত্যি সত্যি একটা review ছিল। Review ছিল এদিক থেকে যে সেখানে প্রকাশ ছিল ৩য় পরিকল্পনায় আমাদের জাতীয় আয় প্রতি

বছর যতটুকু বাড়ানোর কথা সেটা আমরা বাড়াতে পারছিনা। গড় পরতা আয়ের কথাই বলা হচ্ছে শতকরা ৫ ভাগ করে বাড়ানোর কথা ছিল সেখানে মাত্র শতকরা ৩ ভাগ—সঠিক আমার মনে নেই, Points something ও হতে পারে, বাড়ছে মাত্র এবং এটা অত্যন্ত উদ্বেগ জনক একথা পার্লামেণ্টে প্রকাশ পেল। মাননীয় স্পীকার স্যার, আমি জানি এই যে গড়পড়তা জাতীয় আয় বৃদ্ধির কথা, সেটা সত্যি সত্যি জনসাধারণের জাতীয় আয় কতটুকু বেড়েছে, গরীব জনসাধারণের কথা বলছি, দেশের অধিকাংশ জনসাধারণের কথা বলছি। সেটা তার দ্বারা নির্ধারিত হয় না, একথা নয় যে জাতীয় আয় প্রত্যেকটি মানুষের বেড়েছে। গড়পড়তা অর্থ হল এই সেই আয় মুষ্টিমেয় লোকের পকেট, সেটা গড়পড়তা হিসাবে দেশের সকলের মাথার উপর ধরতে হয়। মাননীয় স্পীকার স্যার, এই গড়পড়তা আয় সম্পর্কে আচার্য বিনোবা ভাবে একটি সুন্দর কথা বলেছেন তিনি বলেছেন— য একটি নদীর সামনে একজন লোক এসে দাঁড়ালো, দাঁড়িয়ে জিজ্ঞাসা করল যে নদীতে জল কত, তারপর ভদ্রলোক বললেন যে জল আছে দেড়হাত। উনি মনে করলেন যে গড়পড়তা যখন দেড়হাত তখন তো আমার কাপড় বেঁচে যাবে কাজেই আমি অনায়াসে পার হয়ে যেতে পারব। কিন্তু পরে দেখা গেল যে দশ হাত জলের মধ্যে তাঁকে পড়তে হ'ল। ঠিক আমাদের দেশের যে গড়পড়তা সেটা গরীব মানুষের পক্ষে ঠিক একই রকমের গড়পড়তা হয়েছে এবং একথা তিনি আরও পরিষ্কার ভাবে যুগান্তরে ৭ই ডিসেম্বর ১৯৬৩ সালে লিখেছেন। তাঁর নিজের লেখা, আমাদের পরিকল্পনার কাণ্ডারীরা স্বীকার করেছেন নীচু স্তরের মানুষের অবস্থার উন্নতি হয়নি। এই যে স্তর, যাদের কোন শিল্প নেই, নেই ভূমি, যাদের বাঁচিয়ে বাড়িয়ে তুলবার কোন পরিকল্পনা নেই, নেই কোন শিক্ষা, তারা যে তিমিরে, সেই তিমিরেই পড়ে আছেন। Commissionএর ধারনা ছিল, দেশের সাধারণ ভাবে উৎপাদন বৃদ্ধি ঘটলে, চুঁইয়ে পড়ার তত্ত্ব অনুযায়ী এই বর্দ্ধিত সম্পদের সুফল সমাজের নীচু স্তরের উপরও পৌঁছবে। কিন্তু এই ধারনা একান্তই ভ্রমাত্মক প্রমাণিত হয়েছে। চুঁইয়ে পড়ার তত্ত্ব কাজ করবে না, কেননা প্রায় ভারতীয় সমাজের বিভিন্ন স্তরে অনেক প্রতিবন্ধকতা আছে যার মধ্য পথে এই ধারাকে আটকে দিচ্ছে। এটা percolation theory বলে কংগ্রেস মহলে পরিচিত। পরিকল্পনার টাকা যদি ঢালা যায়, তাহলে ঐ মন্ত্রীদের পকেটে যাবে, অফিসারদের পকেটে যাবে, যাওয়ার পরে ঠিক জল যেমন রাখলে আস্তে আস্তে একবিন্দু হলে ও নীচে যাবে; ঠিক সে রকম একবিন্দু হলেও নীচে গিয়ে পড়বে। এখন সে সম্পর্কে শুধু আচার্য্য বিনোবা ভাবে নয়, অনেক যারা চিন্তাশীল ও অর্থনীতিবিদ তারা স্বীকার করেছেন, এখানে ঐ percolation theoryটা কাজ করছে না। কারণ আচার্য্যজীর ভাষায় বলা হচ্ছে the channel eates up যে রাস্তা দিয়ে যাচ্ছে টাকা সেই রাস্তায় খেয়ে ফেলেছে টাকাটা।

কাজেই ঐ যে নীচের লোকগুলি যাকে বলছেন শতকরা ৬০ জন, তাদের পকেটে পরিকল্পনার টাকা গিয়ে পৌঁছছেনা। এবং এটা আজকে সবাই স্বীকার করছেন, কামরাজ যিনি কংগ্রেসের সভাপতি, তিনি প্ল্যান benefits are not reaching the small peasants and ryots (statesman 6-4-64) U N. Dhabar বলেছেন a Govt. or economist who argues on the basis of principles if market only, exposes his ignorance এই অর্থনীতি দিয়ে, গড়পড়তা দিয়ে যারা হিসাব করেন দেখতে চান, যে দেশের উন্নতি হয়েছে he exposes his ignorance, একথা Dhebarজীও বলেছেন।

অনেক লোকেই একথা বলেছেন, সেটা আমি বলতে চাই না। কিন্তু আমাদের দেখতে হবে, এমন পরিকল্পনা করতে হবে যাতে সত্যিকারের এই নীচের স্তর। লোকগুলি যেন benefited হন। এর কিছু সুযোগ সুবিধা তারা যেন পেতে পারেন। সেটাই পরিকল্পনার লক্ষ্য হওয়া উচিত। সেটা সাধারণভাবে আমি এখানে উপস্থিত করছি। দ্বিতীয়তঃ এটা হল সারা ভারতবর্ষের কথা। কিন্তু ত্রিপুরার ক্ষেত্রেতে পরিকল্পনার আরেকটা দিক আছে সেটা কি? না ত্রিপুরা হচ্ছে backward area এবং এ সম্পর্কে আমাদের পরিকল্পনা কমিশনের দায়িত্ব যিনি নিয়েছেন, শ্রীঅশোক মেটা, তিনি বলেছেন যে দুটো important conditions পরিকল্পনা করার সময়েতে এ area সম্পর্কে আমাদের রয়েছে, কি কি? না first হচ্ছে, identification of backward areas by the Govt. দ্বিতীয় হচ্ছে a number of intensive studies by competent technicians and administration of economic structure of the people. এই সমস্ত এলাকাগুলোকে চিহ্নিত করতে হবে, backward area বলে দ্বিতীয় হচ্ছে এখানকার অর্থনৈতিক বনিয়াদ সম্পর্কে intensive study র প্রয়োজন আছে, এবং সেই study করতে হবে যারা বিশেষজ্ঞ কেন্দ্রের এবং এখানের তাদের দিয়ে সেই study করতে হবে. এটা অশোক মেহতা বলেছেন. এখন backward area কি করে চিনতে হবে? সেই সম্পর্কে Planning Commission কতকগুলো directives বিভিন্ন রাজ্যকে দিয়েছেন।

যে কি করে বুঝব যে এই এলাকাটা backwad কিনা? প্রথম চিহ্ন হচ্ছে value of material production. এ সম্পর্কে, মাননীয় স্পীকার স্যার, আমি জানতে চাই, যে আমাদের এখানে এই value of material production এটার কোন তথ্য Govt. এর কাছে আছে কিনা? এটা থাকা প্রয়োজন, দ্বিতীয় হচ্ছে, consumers expenditure per carpita, মাথা পিছু consumer's expenditure কত, যেটা আপনারা দেখেছেন লোক সভায় নন্দজী উপস্থিত করেছেন, যে শতকরা ৬০ জন তারা মাসে ২৫ টাকার বেশী খরচ করতে পারেন না, এটা তাদের income টা বুঝায় না। এর অর্থ এই নয়, যে ২৫৲ টাকাই তাদের income. তার চেয়ে কমও হতে পারে, কিন্তু তাদের মধ্যে সহরাঞ্চল এবং গ্রাম অঞ্চল আলাদা আলাদা করে যেখানে দেখানো আছে, এটা দেখানো দরকার, দ্বিতীয় হচ্ছে কি, density of population permile. যেমন অমরপুর যেখানে এক রকম density আছে, সদরে আরেক রকম density আছে। অমরপুরটা বেশী backwad সদর থেকে এবং সারা ভারত বর্ষের তুলনায় ত্রিপুরাটা বেশী backwad কারণ পশ্চিম বাঙ্গলার density of population permile আর ত্রিপুরার এক নয়। কাজেই কোন জায়গার কত backwad তার একটা লক্ষণ হচ্ছে density of population এবং আরেকটা দিক হচ্ছে employment in organized industry. সত্যি সত্যি কোন organized industry আছে, কিনা, সেখানে employment আছে কিনা, আর employment থাকলে সেখানে density বেশী। প্রায়ই সবগুলোই কিছু কিছু inter related এবং সে দিক থেকে এই চিহ্নটা বের করা খুব কঠিন নয়, এবং আমাদের এদিকে যদি তাকাই তাহলে দেখতে পাব যে ত্রিপুরা এ সমস্ত দিক থেকে এটা একটা backwad area এবং এ সম্পর্কে গত Statesman এর ১২।১।৬৪ এর সংখ্যায়

Central Govt. এর planning Commission নিজে বলেছেন যে তারা বিশেষ দায়িত্ব গ্রহণ করুন যাতে এই এরিয়া গুলো developed হয়. এবং তার জন্য বলেছেন Special Plans to be made কেন্দ্রীয় সরকার বলেছেন ? যে Special plan গঠন কর যারা এই এলাকাগুলোর Accelerated Development এর জন্য চেষ্টা করবে। Govt এর উদ্দেশ্য কি ? আমাদের সংবিধানের উদ্দেশ্য কি ? না সারা ভারতবর্ষকে একস্তরে আনতে হবে এই যুক্তি দিয়ে বেশীদিন কাটানো যাবে না। মহারাজের আমলে কি ছিলো এখন আমরা কি করেছি ইত্যাদি ইত্যাদি, এ সব কথা খাটে না কারণ আমাদের মহারাজার আমলেও কোন জায়গা ছিলো তার থেকে পেছনেও অনেক জায়গা ছিল, আবার পশ্চিম বাঙ্গালার মত অনেক developed এ নয় ? লক্ষ্য আমাদের সংবিধানের কি ? না এই সমস্ত এলাকা গুলিকে এক স্তরে নিয়ে আসার জন্য diversified আমাদের programme differentiated approach একথাটাকে কেন্দ্রীয় সরকার স্বীকার করেছেন যে এর প্রশ্ন এই নয় যে সমস্ত ভারতবর্ষকে একই চক্ষে দেখছি তা নয় যেটা পেছনে পড়া সেটা কে অগ্রসর করার জন্য আমরা সচেষ্ট। এখানে caste এর কথাটি এসম্পর্কে এসে পড়ে। plan এর Scheduled caste এর বিশেষ টাকা এবং Scheduled tribe এর বিশেষ টাকা রাখার কথা কেন বলছে ! না দশবছরের মধ্যে Scheduled caste এর অবস্থা উন্নত করার কথা বলা হয়েছে তাকে আনতে হবে। আমাদের সমান করে, এক স্তরে আনতে হবে আমাদের দেশে আবার একদল লোক একেবারে নীচে পড়ে থাকবে একদল লোক উপরে থাকবে সে রকম নয়। Economic equality এই দিক থেকে তাদের ধরবে এই সুবিধা আমাদের দাও। ১০ বছর পরে দেখা গেল কি ? না এখন Govt. স্বীকার করছেন যে ১০ বছরে এটা করে উঠতে পারলাম না আরো সময় আমাদের চাই। ট্রাইবেলদের সম্পর্কে ঢেবর কমিশন বলছেন যে ১০ বছরে যা হয়েছে তা কিছুই নয় কারণ বহু জায়গায় এখনো গাছের পাতা খেয়ে tribals বাঁচছে। বছরে তিনি মাস চার মাস গাছের পাতা খেয়ে থাকে, Debar Commission দেখে তারা একথা বলছে যে এরকম অবস্থা এখনো চলছে, প্রথা এখনো চলছে যা কলঙ্কজনিত। এ সমস্ত কথা Debar Cmmission বলেছেন। কাজেই এক দৃষ্টিতে না—differential approach এবং যারা সবচেয়ে back ward তাদের সম্পর্কে কেন্দ্রীয় Govt. এসব কথা তারা বলেছেন, আমি আর একটা দিকে বলতে চাই যে Planingটা একটা সঙ্কীর্ণ দলীয় দৃষ্টিভঙ্গি নিয়ে না দেখি। National approach থাকা দরকার. আমি জানিনা পত্রিকায় দেখলাম যে এখানে Planing development, advisary board এর মত একটা কি আছে এবং সেটার meetig ও একটা হয়েছে। কিন্তু সেই কমিটিতে বিরোধী দলের কোন M. L. A. আছেন বলে আমি জানি না। সেই Planing কমিটির কি কাজ সেটাও আমি জানিনা কি কাজ কতদূর পর্যন্ত তারা কি করেছেন না করেছেন Regional কোন block আছে কিনা সেটাও জানা নেই এবং সেই Planning কমিটি পঞ্চায়েতগুলির মাধ্যমে কোন চতুর্থ পরিকল্পনার যে মাল মশলা সংগ্রহ করেছেন কিনা, সেটাও আমার জানা নেই, কিন্তু আমি জানি যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেখানে congress সরকার রয়েছেন। যেমন বিহারের কথা আমি বলছি সেখানে এ রকম কমিটিতে বিরোধী দল এবং জনসাধারণের প্রতিনিধিদের নেওয়া হয়। যেমন সংবাদপত্র অনেক খবর রাখে তাদের তরফ থেকে দু'একজনকে নেওয়া যেতে পারে। অন্যান্য যারা জনসাধারণের মধ্যে

কাজ করেন, বিভিন্ন Social organisationএ আছেন তাদের মধ্য থেকে দু'এক জনকে নেওয়া যেতে পারে। কাজেই একটা board করে Sectorian নয় National approach নিয়ে বিভিন্ন constructive Suggestion রাখা যায় এবং পঞ্চায়েতগুলো হচ্ছে একেবারে নীচের তলায় যারা জনসাধারণের সবচেয়ে নিকটবর্তী অবস্থায় কাজ করছেন। প্রতিনিধি যারা নির্বাচিত তারা এ সম্বন্ধে যথেষ্ট সাহায্য করতে পারেন বিভিন্ন তথ্য দিয়ে। মাননীয় Speaker স্যার, এখানে assessment এর কথা হয়েছে, assesment এর অর্থ এই নয় যে আমরা এক্ষুনি Assembly তে দু'ঘণ্টার মধ্যে একটা assessment করে ফেলতে পারি। আমি শুনেছি, জানি না এখানে একটা assessment কমিটি আছে। যেমন একটা C. D. Block এর মাধ্যমে আমরা কিছু seeds দিয়েছি, এই seeds গুলো আমাদের ফসল বাড়ানোর পক্ষে কতটুকু সাহায্য করছে, এটা একটা assessment এর কথা। আমরা প্রায় ৫০।৬০ হাজার টাকা minor irrigation এ খরচ করেছি। কত একর জমিতে আমাদের জল দেওয়ার কথা ছিল, কতটুকু দিতে পেরেছি তার একটা assessment এর প্রশ্ন আসে. Blockএর মাধ্যমে আমরা বহু কাজ করছি সেগুলোতে টাকা কতটুক utilized হয়েছে, ফল কি হয়েছে. সেটা দেখবার একটা পদ্ধতি আছে, আমি সেটার কথা বলছি সেই assessment কমিটিতেও বিরোধীদলের লোক থাকা দরকার এবং সেখানেও একটা পদ্ধতি করে মাঝে মাঝে review করা প্রয়োজন। মাননীয় স্পীকার স্যার, খুব তাড়াতাড়ি আমার বক্তব্য শেষ করতে পারবো এবং এই কাজে আমি বিহারে দেখলাম রাঁচী কলেজে যারা ছাত্র তাদেরকেও ব্যবহার করা হচ্ছে। তোমরা একটা এলাকা বেছে নাও, তাদের একটা proforma দেওয়া হচ্ছে যে এ এলাকায় আমরা এত টাকা খরচ করেছি—ধরুন ৩ লাখ টাকা খরচ করেছে একটা এলাকায় সেখানে তোমরা যাও। সেখানে এ টাকা কি কাজ হয়েছে না হয়েছে, দেখে এসে তারা একটা report দিলেন. এমন আমাদের শিক্ষা বিভাগ একটা অতি মূল্যবান report দিয়েছেন, সেটা হচ্ছে Kamalpur সম্পর্কে Pilot project এর। শিক্ষকরাই দিয়েছেন তারজন্য বিশেষ খরচ হতে হয়নি। কিন্তু এরকম কাজ আমরা শিক্ষকদের দিয়ে করাতে পারি যারা দেখিয়েছেন যে শতকরা ৫০টি ছেলে তারা ক্লাশ V পর্য্যন্ত যেতে পারে ক্লাশ I এ ভর্ত্তি হওয়ার পর ক্লাশ II তে উঠে ছেড়ে যাচ্ছে, এটা হচ্ছে wastage। সেই wastage সম্পর্কে তারা বলেছেন যে এটা enquairy হওয়া উচিত, যে কি কারণে এই ছেলেগুলো ক্লাশ V পর্য্যন্ত গিয়ে পৌঁছতে পারে না। তার আগেই তাদের school ছেড়ে চলে আসতে হয়। This is a good study তাই আমাদের দরকার এই ধরনের study ইত্যাদি করা এবং শিক্ষা সম্পর্কে আরও বলছি এই যে আমাদের শিক্ষা ও শিক্ষার পরিকল্পনা বিশেষ করে বুনিয়াদি শিক্ষা সম্পর্কে chairman, central board of secondary education বলেছেন যে on purely sentimental ground we adopted what is colled basic education a pattern for the running stage. The talled it a forced living in a moon shine তিনি বলেছেন যে এটা একটা Force আমরা মূর্খের স্বর্গে বাস করছি এবং এটা যত তাড়াতাড়ি ছেড়ে দেওয়া যায় তত ভাল। তাছাড়া যিনি এক সময়ে আমাদের শিক্ষা মন্ত্রী ছিলেন সেই শ্রীমালী কি বলেছেন শুনুন আমাদের education এর

সম্পর্কে Percentages of illiterates we on the increase inspite of best govt. efforts to push through compulsory education. This is a threat to democracy এটা বলেছেন Bombay তে ১৭ই মার্চ ১৯৬৩ তে, তিনি বলেছেন যে, আমাদের illiteracy বাড়ছে ভারতবর্ষে এটা লক্ষ্য করার বিষয় এবং এটা threat to democracy। এটা ত্রিপুরার ক্ষেত্রে কতটুকু সত্য সেগুলো আমাদের দেখা দরকার। Lastly, I shall take only one minute more সেটা হচ্ছে যে আমাদের একটি master plan করা দরকার। এই যে study গুলোর কথা বললাম, এই যে price-meal, দুকোটি ছিল ৯ কোটি হয়েছে, ৯ কোটি ছিল ১৬ কোটি হয়েছে, ১৬ কোটি থেকে ২৫ কোটি হলো, এতে একটা আত্ম সন্তুষ্টি পাওয়া যায় যে আমরা বেশ টাকা পাচ্ছি কিন্তু এটা আত্মসন্তুষ্টির ব্যাপার নয়। একটা complete planning ত্রিপুরায় দরকার, যেটাকে বলে Master Plan। এই সম্পর্কে Techno Economic Survey কিছুটা আমাদের help করেছে কিন্তু যথেষ্ট নয়। কারণ তখন পর্য্যন্ত এখানে বিধান সভা হয়নি এবং যে সমস্ত তথ্য তারা সংগ্রহ করেছেন, সেগুলি নির্ভরযোগ্য নয়, তারা নিজেরাই বলেছেন। যেমন এখানকার statistical bureau যে literature, Agriculture থেকে দিয়েছে তা নির্ভরযোগ্য নয়। কাজেই আমাদের সেই সম্পর্কে, State Statistical Deptt, College student এবং Central Govt. এর যে বিভিন্ন wing আছে সেগুলোর সাহায্য নিয়ে আবার survey করানো দরকার, techno-economic Survey। তাছাড়া আমাদের দেখা দরকার যে এখানে minerals সম্পর্কে surveyর ফলাফল কি ? কয়েকদিন আগে মুখ্যমন্ত্রীর statement পত্রিকায় দেখলাম—it will be in the map আমাদের minerals নাকি আছে তাই Oil map এ ত্রিপুরার নাম উঠবে। এর বাস্তব ভিত্তি যদি কিছু থাকে, আমি আশা করি মন্ত্রী সাহেবরা বলবেন। আমাদের Techno-Economic Survey বলেছেন report secret, কিন্তু survey একটা হওয়া দরকার তা তারা মনে করেন কিনা এবং সেই survey করার জন্য তারা কি করছেন, সেটা আমাদের জানা দরকার এবং আমি একথা মনে করছি, যে একটা master plan এর যে পরিকল্পনা সেটা জনসাধারণের সহযোগিতা নিয়ে, সমস্ত দলগত নির্বিশেষে সহযোগিতা নিয়ে আমাদের যারা এখানে ক্ষমতায় অধিষ্ঠিত আছেন তারা এটা করার চেষ্টা করবেন। এই বলেই আমি আমার motionটি সমর্থন করছি।

**Mr. Speaker—** I would now call on Shri Krishnadas Bhattacharjee.

**Shri Krishnadas Bhattacherjee :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী পক্ষ থেকে এখানে একটা motion আনা হয়েছে যে চতুর্থ পরিকল্পনার আগে তৃতীয় পরিকল্পনার, কি কি কাজ করা হল না হল তা বিচার বিবেচনা করে দেখা দরকার এবং বিরোধী দলের সদস্য তার activityর প্রতি কটাক্ষপাত করেছেন। এটার মধ্যে বিরোধী দলের সদস্যরা যে জিনিষটি চাইছেন, যে assessmentটি চাইছেন, সেটি করেই যে চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, সে সম্বন্ধে আমাদের মাননীয় সদস্য করুণাবাবু বলেছেন এবং পূর্বের যে অভিজ্ঞতা, সেই অভিজ্ঞতা থেকেই, তার কৃতকার্য্যতা ও অকৃতকার্য্যতার ভিত্তিতে একটা হিসাব নিকাশ করে, একটার

পর একটা পরিকল্পনা করা হচ্ছে। তাতে দেখা যাচ্ছে যে আমাদের প্রথম পরিকল্পনায় যে speedএ কাজ হয়েছে, দ্বিতীয় পরিকল্পনায় তার চেয়ে better speedএ কাজ হয়েছে এবং তৃতীয় পরিকল্পনায় আর একটু better speedএ কাজ হবে, এটা স্বাভাবিক। কারণ প্রথম দিকে যে সমস্ত draw back থাকে দ্বিতীয়তে তা আমরা শুধরাতে পারি এবং কার্য্যক্রমে সেটা শুধরাতে শুধরাতে তার progress speedটা বাড়তে থাকে এবং সেটা assessment করার দ্বারাই সম্ভব হয়, assessment না করে এটা সম্ভব হয় না। প্রত্যেকটি স্তরেই assessment হচ্ছে এবং সেই assessment করার জন্যই আমাদের Assembly ও Parliamentএ বিভিন্ন প্রকার Committee করা হয়ে থাকে যাদের মাধ্যমে সেই assessmentগুলো করানো হয়। আমাদের Assembly হওয়ার পরে এখানেও কতকগুলো Committee করা হয়েছে বা পূর্ব্বেও ছিল যেমন Evaluation Committee তারপর Assemblyতে করা হয়েছে Estimate Committee, এই সমস্ত কমিটির মাধ্যমে ধীরে ধীরে সেগুলির আরও ভাল ভাবে explain করা হবে এবং হচ্ছে। Evaluation Committee ও block এর কাজগুলো মাঝে মাঝে explain করে মন্তব্য দিয়েছেন। আপনারা হয়ত কিছু দিনের মধ্যে Evaluation Committeeর report পাবেন।

(Voice আমরা ত নেই)

আপনারা সে Committeeতে নাও থাকতে পারেন। কিন্তু জনপ্রতিনিধি ত আছে। সে report আপনারা study করতে পারেন। এমন লোকও আছেন যারা প্রতিদিন বাজারে আসেন। সুতরাং সে report আপনারা পাবেন এবং সেটা পাবেন assessment করার কালেই। সেই reportএ বলা হয়েছে যে সেখানকার কাজ কতটুকু successful হল, কেন failure হল ইত্যাদি। তারপর সেখানকার টাকা ঠিকমত খরচ হচ্ছে কিনা প্রভৃতি দেখার জন্য আমাদের এখানে Estimate Committee করা হয়েছে। সে Estimate Committeeর কাজ আরম্ভ হয়েছে। যে সমস্ত Deptt. এর কাজ হাতে নেওয়া হয়েছে তার scrutiny হয়ে গেলে পরে আপনারা সকলেই জানতে পারবেন। তা ছাড়া সেখানে আপনাদেরও লোক আছে। এটা হয়ত বা সত্যি যে কোন কোন ক্ষেত্রে, কোন কোন পরিকল্পনাতে হয়ত টাকা আমরা খরচ করতে পারিনি বা কোন টাকা উদ্বৃত্ত থাকতে পারে। সেটার অনেক unforeseen জিনিষ আছে এবং এটা আমাদের ক্ষেত্রেই না, অনেক রাজ্যেই কোন কোন সময় surplus হয়, কোন সময় সেই surplus আবার অন্য জায়গায় divert করা হয় এবং সেটা ত্রিপুরায় হবে তাতে আশ্চর্য্যের কিছু নেই। কারণ ত্রিপুরাকে নানারকম difficulties face করতে হয়। সেইজন্যই যে রাজ্যেই যে টাকা ধরা হয় তার কিছুটা উদ্বৃত্ত থাকতে পারে। তাই বলে আমরা বাজেটে ধরব না সেটা কথা নয়। আমরা এবছর ধরেছি ১৬ কোটি টাকা, আগামী বছর ধরব ২৫ কোটি টাকা, সে ধরতে হবেই। এক বছর একটা কাজে উদ্বৃত্ত থাকবে বলে আর এক বছর সে কাজে টাকা ধরবনা তার কোন মানেই নেই। কারণ আমরা target ধরছি একটা অভিজ্ঞতার ভিত্তিতেই। আগে যে Communication ব্যবস্থা ছিল, আজকে তা আমাদের অনেক উন্নত হয়েছে। আমাদের মাল আনা সরবরাহ করা ইত্যাদির বহু ব্যবস্থা অনেক উন্নততর হয়েছে। তাই

আমরা সে টাকা খরচ করতে পারব, বেশী জিনিষ আমদানী করতে পারব। তাই আমি বলছি যে আমরা আগের চেয়ে অনেক speedily কাজ করতে পারব। আমাদের যোগাযোগ ব্যবস্থার যথেষ্ট উন্নতি সাধিত হচ্ছে। সেদিক থেকে সম্ভাবনা দেখা দিয়েছে বলে আমরা বেশী টাকা ধরেছি। সেটা অভিজ্ঞতার উপর ভিত্তি করেই করা হয়েছে।

Road Construction এর ব্যাপারে ওনারা যে হিসাব চাচ্ছিলেন তাতে ২ কোটি টাকা খরচ হয়েছে। ২০টি bridge ছিল, ২৫টি এখনও হয়নি। Bridge Constructionএর ব্যাপারে নানারকম সমস্যা আছে; সেগুলো মাননীয় সদস্যরা জানেন। কারণ bridge construction এ যে সমস্ত materials লাগে সেসমস্ত সবসময় পাওয়া যায় না। যেমন শালকাঠ প্রভৃতি। সেগুলোর সবটাই আমাদের এখান থেকে পাওয়া যায় না, আনতে হয় বাইরে থেকে। বাইরের থেকে সব সময় পাওয়া যায় না। এই সমস্ত difficultyর দরুন হয়ত বা সে সমস্ত কাজের কিছুটা incomplete থাকলে থাকতে পারে। আমরা এ ব্যাপারে বসে নেই। যেখান থেকে এগুলো পাওয়া যেতে পারে তার সবরকম চেষ্টাই করা হচ্ছে। তারপর Co operative দিক থেকে, Iudustryএর দিক থেকে যে failureএর কথা বলেছেন, সেটা যে ত্রিপুরার ক্ষেত্রেই হয়েছে তা নয়. বহু ক্ষেত্রেই দেখা যাচ্ছে। অন্যান্য বহু রাজ্যেই এই প্রাথমিক যে পরীক্ষাটা, সেটা খুব successful হয়নি। কিন্তু তাই বলে Co-operative আমাদের বাদ দিতে হবে, local small scale Industryগুলোকে যে loan দেওয়া হয় তা বাদ দিতে হবে, তার কোন অর্থ নেই। কারণ Co-operative যদি failureও হয় তবেও আমাদের সেটাকে যেভাবেই হোক successful করতে হবে। হয়ত প্রথম অবস্থায় সেটা failure হবে, তার জন্য আমরা সেটাকে বরাদ্দ রাখব না, সেটা নয়। সেটা বরাদ্দ রাখতে হবে এবং ultimately Co-operativeকে আমাদের successfull করতেই হবে। সেই উদ্দেশ্য নিয়েই আমরা Co operativeএর দিকে অগ্রসর হচ্ছি এবং Co-operative movementকে কোন সময়েই বন্ধ করা হবে না। সেই জন্যই Co operativeএর দিকে বেশী জোর দেওয়া হচ্ছে। আমাদের টাকা নষ্ট হচ্ছে, তা সত্ত্বেও আমরা টাকা রাখছি। ভবিষ্যতে যাতে সে টাকা নষ্ট না হয় কারণ খুঁজে খুঁজে সেগুলো বন্ধ করা হচ্ছে।

তার একটি পত্রিকার কিছু অংশ উদ্ধৃত করে বলেছিলেন যে expert এসেছিল। এব্যাপারে আমরা বেশ সজাগ কি আছি? আমরা সকলেই জানি যে আমাদের এখানে বন্যা নিয়ন্ত্রণ যে পরিকল্পনা সে পরিকল্পনাগুলো successful করার জন্য মন্ত্রীমণ্ডলি যারা আছেন তারা মন্ত্রী হওয়ার আগেও এখনও চেষ্টা করে আসছেন এবং সেই চেষ্টার ফলেই বন্যা নিয়ন্ত্রনের কোন কোন পরিকল্পনা মঞ্জুর হয়ে এসেছে। সেটা আপনারাও জানেন যে assessment করেই তারা বন্যা নিরোধের কাজে হস্তক্ষেপ করেছেন এবং সেটা assessment না করে করা সম্ভব নয়। তারা এটা করেছেন এই জন্যই যে বন্যার ফলে ফসলের প্রচুর ক্ষতি হয় এবং বন্যা নিরোধ করতে না পারলে, ত্রিপুরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারবে না এবং দুর্ভিক্ষ লেগেই থাকবে। কাজেই assessment করেই তারা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে বন্যা নিয়ন্ত্রনের জন্য টাকা sanction করে এনেছেন। কোথাও কোথাও তার কাজ আরম্ভ হচ্ছে। যদি গোমতী পরিকল্পনা আমরা successful করতে পারি তা হলে সমস্ত গোমতী valleyতে যে সমস্ত জমি আছে

সগুলি রক্ষা পাবে এবং তাতে একটা শস্যের ভাণ্ডার হাতে আসবে।

তারপর তিনি বলেছেন যে Ration Card বৃদ্ধি হচ্ছে। Ration Card বৃদ্ধি হওয়া স্বাভাবিক। কারণ অগের চেয়ে আমাদের লোক সংখ্যা এখন বাড়ছে। আগে যে বন্যা হতনা, তা নয়, বন্যায় আগে জমি নষ্ট হত না, তা নয়, বন্যা আগে হত। যে জমিগুলি আজকে বন্যায় নষ্ট হচ্ছে, সেগুলি আগেও হত। কিন্তু পূর্ব্বে কি ছিল? পূর্ব্বে আমাদের লোক সংখ্যা ছিল কম। সেই অনুপাতে জমি যা cultivated হত, নষ্ট হয়ে যে টুকু থাকত তার দ্বারা পুষিয়ে যেত। এখন যে পরিমাণ লোক সংখ্যা হয়েছে বা বাড়ছে তার সমতুল্য খাদ্য উৎপাদন করতে হলে জমিগুলোকে বন্যার হাত থেকে আমাদের রক্ষা করতে হবে। যতদিন পর্য্যন্ত না আমরা বন্যা নিয়ন্ত্রণ করতে পারি ততদিন পর্য্যন্ত Ration Card বাড়বে। তাতে আশ্চর্য্য হওয়ার কিছুই নেই। কিন্তু বন্যার নিয়ন্ত্রণ যখন আমরা করতে পারব, সেই জমিগুলো যখন আমাদের Cultivationএ আসবে তখন Ration cardও কমবে। বাঁধ অনেক দেওয়া হয়েছে। খোয়াই প্রভৃতি অনেক বাঁধের কথা মাননীয় সদস্য বলেছেন, যে যে বাঁধের কোন চিহ্নই নেই। হয়ত কোনটার চিহ্ন আছে, কোনটার নাও থাকতে পারে। একটা অভিজ্ঞতার ভিত্তি করেই এই সব বাঁধ দেওয়া হয়। আর যারা নাকি বাঁধগুলো তৈয়ারী করেছেন তারাও Practically expert এবং তাদের যে observation তাদের যে recommendation তার উপর, ভিত্তি করেই এই সকল বাঁধ দেওয়া হয়েছে। মাননীয় Speaker আমাকে আরও দু'চার মিনিট সময় দেওয়া হউক।

**Mr Speaker :—** Yes, three minutes more.

**Shri K. Bhattacharjee :** – দেখা যাচ্ছে যে কোথাও কোথাও কোন কোন বাঁধ টিকছে, কোথাও ভেঙ্গে যাচ্ছে। সেটা খুব অস্বাভাবিক নয়। এই বলে যে আমরা বাঁধ দেব না, আগরতলা সহরে বাঁধ দিতে হবে না, এটা কোন কথা না। মাননীয় সদস্য মন্তব্য করেছেন যে আগরতলায় যে বাঁধ দেওয়া হয়েছে তাতে লোকের কষ্ট হচ্ছে। বাঁধ না দিলে কি হত? বাঁধ না দিলে কি তাদের কষ্ট দূর হয়ে যেত? তাতে হয়ত লোকের কষ্ট আরও বাড়ত। কাজেই যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং তার জন্য বিভিন্ন Committee করে assessment করা হয়, Deptt এর মাধ্যমে assessment করা হয় এবং তা করেই পরিকল্পনা করা হচ্ছে এবং আমার মনে হয় আপনারা যে assessment এর কথা বলছেন সেটার প্রয়োজনীয়তা নেই। বিভিন্ন কমিটি যারা এই সব assessment করতে পারবেন এবং technical expert রয়েছেন যারা এই assessment গুলো করে এই পরিকল্পনা গ্রহণ করতে পারবেন।

**Mr, Speaker :—** I would now call on Sri Promode Ranjan Das Gupta,

**Shri Promode Ranjan Das Gupta :—** মাননীয় Speaker মহোদয়।

**Mr. Speaker :—** I would request the Hon'ble Member to be brief.

**Shri P. Das Gupta :** মাননীয় Speaker মহোদয় যে পরিকল্পনার কথা বলা হচ্ছে, সেটা হচ্ছে আমাদের সামগ্রিক অর্থনৈতিক উন্নতির সোপান। কাজেই এটার মধ্যে যাতে কোন ত্রুটি না আসে তার দিকে আমাদের লক্ষ্য রাখা উচিৎ। এটা একটা secred promise to the people বলে আমি মনে করি। তারজন্যই যে target আছে, সে target এ পৌঁছাবার জন্য আমরা assessment এর মাধ্যমে পরিকল্পনা

গ্রহণ করি। কিন্তু যখন আমরা দেখি যে সেই target-এর কাছেই আমরা পৌঁছাতে পারি না এবং এমন কি দ্বিতীয় পরিকল্পনায় যে মনোমত কাজ গ্রহণ করেছি, আজ ৪র্থ পরিকল্পনা এসে পড়েছে কিন্তু তার কাজও যে এই পরিকল্পনায় করার ব্যাপারে কোনখানে জানি দোষ এবং ত্রুটি আছে। কারণ দোষ-ত্রুটি সেখানেই থাকে যখন পরিকল্পনা করার সময়ে বাস্তবের উপর ভিত্তিকরে পরিকল্পনা নেওয়া না হয়। যেমন Agriculture সম্পর্কে একটা কথা, যে কথাটা হল Ration card বেড়েছে, population বেড়েছে। কিন্তু আমি সেই দৃষ্টিতে এ কথা বলব না; আমি বলছি এ কথা যে per acre, উৎপাদন বেড়েছে, না ফসল বেড়েছে। বহু জমি আমরা আবাদে এনেছি এবং জমির পরিমাণ বেড়েছে, তাই ফসলের পরিমাণ বেড়েছে বলে বলা যেতে পারে। কিন্তু এটা দেখতে হবে যে per acre production বেড়েছে কিনা। সেখানে যদি আমরা দেখতে চাই, তাহলে দেখব যে টাকা আমরা কৃষিকার্য্যে নানাভাবে ব্যয় করেছি, সেটা ব্যর্থ হয়েছে। ব্যর্থ হয়েছে এই জন্য যে প্রথমতঃ আমরা জমির অবস্থা, কৃষকের অবস্থা, বিভিন্ন ধরণের কৃষক—যথা poor, middle, rich এই তিন ধরণের যে কৃষক তাদের অবস্থা, তাদের indebtedness এর জন্য তারা জমির উৎপাদন বাড়াতে পারে কিনা পারে, সেই সব দিক দিয়ে কোন সময়েই দৃষ্টি দেন নাই। বলা যেতে পারে যে আমাদের expert আছে কিন্তু তাদের কৃষকের সাথে কোন রকম সহযোগিতা নেই, জমি এবং সারের সাথে কৃষকদের অভিজ্ঞতা মিলিয়ে যে একটা পরিকল্পনা নেওয়া প্রয়োজন; সেই অনুভূতি ত্রিপুরায় দেখা দেয়নি দেখা যায়নি এবং এটাই পরিকল্পনার ব্যর্থতার কারণ। এখানে বলতে চাচ্ছি যে আমাদের যে expert তাদের common sense এর training দেওয়া দরকার। Common sense এর training দেওয়া দরকার এই জন্য যে তারা দো-তালায় বসে কাজ করে। কাজেই দো-তালায় বসে তারা কৃষকদের চোখের বাস্তব অভিজ্ঞতা অর্জন করতে পারে না এবং তার জন্যই আমাদের উৎপাদন বাড়ছে না।

মাননীয় Speaker Sir, এখানে আমাদের মন্ত্রীমহোদয় বলেছেন যে তৃতীয় পরিকল্পনার কাজ চতুর্থ পরিকল্পনায় শেষ হয় কিনা তাতে সন্দেহ আছে। আজকে আমি এখানে একথা বলছি এজন্য যে ত্রিপুরায় খাদ্যের এই অবস্থার দায়ী আমাদের পরিকল্পনার দোষ ত্রুটি। আমাদের টাকা ব্যয় করা হচ্ছে। কিন্তু আমি জানি যেখানে নাকি বহু টাকা খরচ করা হচ্ছে, সেখানে যদি পরিকল্পনা অনুযায়ী কম টাকাও খরচ করা হত তাহলে জমির উৎপাদন অনেক অংশে বৃদ্ধি পেত। ছোট ছোট বাঁধ, ছোট ছোট irigation দ্বারা এগুলি করা সম্ভব। ... ... ... ছোট ছরাগুলি যারা ত্রিপুরায় ২০।২৫ বৎসর ধরে আছেন তারাও জানেন যে এগুলি ভর্তি হয়ে গেছে। তার জন্যই জল যখন নামছে তাকে catch up করার কোন ব্যবস্থাই নেই। তার জন্য ছরার অনেক জমি flooded হয়ে যাচ্ছে, বালুতে ভরে যাচ্ছে। আমরা যখন এ সব কথা Engineering Deptt কে জিজ্ঞাসা করি তখন তারা বলে ৫০০, ১০০০, ২০০০, হাজার ব্যয় করে কোন irrigrtion করার কোন ব্যবস্থা নেই। ২০,০০০ টাকা ৩০,০০০ টাকা, ৪০,০০০ টাকা ১,০০,০০০ টাকা, খরচ করে irrigation হবে এবং তার জন্য expert দরকার, Engineer দরকার। Irrigation Engineer এর আবার অভাব। আমি সেই দিকেই দৃষ্টি আকর্ষণ করছি, পরিকল্পনা কি করে ব্যর্থ হয়। কেন হয়? আর এই জন্য যে, যেখানে আমাদের বড় বড় Engineer, কিংবা irrigation expert এর অভাব সেখানে ছোট ছোট পরিকল্পনা গ্রহন করি না কেন? আমি B. D. O. Block সম্বন্ধে বলব। আমি জানি

প্রয়োজন ছিল না, কারণ এক Planএর পর যখন আরেক Plan আরম্ভ হয় তখন তার আগের Planএর Assessment করেই পরবর্তী Planকে করা হয়। এখানে যখন Plan করা হচ্ছে, Ist plan, 2nd plan, 3rd plan & 4th planও হবে, তখন তার একটা মোটামুটি Assessment 4th planএর আগে নিশ্চয়ই হবে এবং তার basisএ এই 4th plan হচ্ছে। প্রশ্ন হল planning করতে গিয়ে বিশেষ করে ত্রিপুরার ক্ষেত্রে যে অসুবিধাগুলি আছে, বাস্তব অসুবিধা, সেটা মনগড়া অসুবিধার কথা বলছি না। বাস্তব কতগুলি অসুবিধা আছে সে অসুবিধাগুলোর সম্পর্কে আমাদের সম্যক অবহিত হওয়া দরকার এবং আমি বিশ্বাস করি মাননীয় সদস্য যারা রয়েছেন বিরোধী পক্ষে তাঁরাও সেই অসুবিধাগুলোর সম্পর্কে সচেতন। যেমন একটা কথা আমি বলছি যে আমাদের 3rd Plan যখন করা হয় তখন তার লোক সংখ্যার একটা census ঠিক করে করা হয়। কারণ planটা প্রধানতঃ লোক সংখ্যার basisএ করা হয়, তার কি requirement হবে, কিভাবে তার Income বাড়তে পারে। সেইভাবে 3rd plan করা হয়েছে এবং সারা ভারতবর্ষেই Census এর উপর নির্ভর করে সেই plan করা হয়। 3rd plan যখন করা হয় তখন সেইটার basis ছিল 1951 census এবং 1951 এর census এর উপর ভিত্তি করে সেই plan করা হয়েছে। এর মাঝখানে আর একটা census হয়ে গেছে, তখন হয়তো 4th Plan যেটা আমরা করতে যাব সেটা 1961 এর basis এ হবে। কিন্তু 3rd Plan টা ছিল 1951 এর census এর উপর। কাজেই সেই 1951 এর basisএ যেটা করা হচ্ছে তার মধ্যে কিছু বাড়তি population ধরে অর্থাৎ কয় বছরে কতখানি বাড়তে পারে তার হিসেব ধরে 3rd Plan করা হয়েছে। 2nd plan এর সময় ছিল না। 3rd plan এর সময় সেটা করা হয়েছে। আমাদের এই ত্রিপুরায় plan করার যে কতগুলোর অসুবিধা সে অসুবিধাগুলো প্রথমতঃ আমি টাকা পয়সা বা অন্য কোন দিক থেকে বলছি না। আমি বলছি যে আমরা একটা plan করতে যাচ্ছি, এত লোকের basisএ আমরা plan করবো, এত লোকের খাওয়ার ব্যবস্থা করবো, এত লোকের উন্নতি, standard of living বাড়াবো। হঠাৎ করে আমরা দেখি যে হাজার হাজার লক্ষ লক্ষ লোক সেই plan period এর মধ্যে এসে যায়। তখন এটা স্বাভাবিক যে একটা Govt. চুপ করে বসে থাকতে পারে না এবং একথা বলতে পারে না যে আমরা plan করেছি এত লোকের, আর বাইরে থেকে যে লোক এসেছে তাদেরে আমরা খাওয়াবো না, পরাবো না তাদের জন্য কোন চিন্তা করবো না। এ কথা বলা চলতে পারে না। তখন plan এ হয় কাট ছাট করতে হয় বা আরও বাড়তি টাকা প্রভিশান করা যায় কিনা তার জন্য সচেষ্ট হতে হয়। ত্রিপুরার plan করতে গিয়ে Agricultural products এর উপর অনেক আলোচনা হয়েছে। Agricultural production বাড়াবার জন্য এবং মাননীয় সদস্যরা স্বীকার করেছেন যে production বাড়ছে। Production বছরের পর বছর বাড়ছে। আমি Figure দিয়ে দেখিয়ে দিতে পারি। মাননীয় বিরোধী দলের একজন সদস্য বলেছেন যে এ সব Figure দেওয়া তার দরকার হবে না। সে সমস্ত কাহিনীর মধ্যে না যাওয়াই ভাল। Agricultural production এর জন্যে আমাদের এখানে Ministry হওয়ার পরে অর্থাৎ আমাদের Assembly হওয়ার পর

পরে এই Agricultural production বাড়াবার জন্য চেষ্টা করেছি। চেষ্টা করার সময়ে আমরা দেখলাম, আমরা যেভাবে নূতন জায়গায় intensive drive দিতে যাব Agriculture এর জন্যে, হঠাৎ করে flood এলো, flood এসে আমাদের সমস্ত চেষ্টা বানচাল করে দিল। এটা সরকারের উপর নির্ভর করে না। যারা Agriculturist, যারা পরিশ্রম করছে, যারা মনে করে যে দেখা যাক চেষ্টা করে, গায়ের খাটুনী দিচ্ছে, তারা যখন দেখে যে floodএ সব ভেসে যায় তখন ঠিক উৎসাহটা আর তাদের থাকে না যে কেন, কিভাবে কিসের নির্ভর করে আমরা production করতে যাব। এই যে অবস্থা তারউপর technical hands এর উপর অনেক আলোচনা হয়েছে। Assembly হয়েছে, আগেও বলা হয়েছে যে আমাদের সব কিছু বাইরের উপর নির্ভর করতে হয়। Technical man না পেলে আমরা এখানে যে কোন Agriculture Production বলি, Flood control বলি, যে কোন জিনিষই, আমরা কিছুই করতে পারছিনা। Flood Protection আমাদের ত্রিপুরার যে প্রয়োজন সেই প্রয়োজন, যদি আমরা লোক সংখ্যার সম্পর্কে নিশ্চিন্ত থাকতে পারতাম, তাহলে আমাদের Planningটি ঠিক সেই ভাবে অগ্রসর করে নিতে পারতাম। কিন্তু সব সময় যেন একটা অনিশ্চিত অবস্থার মধ্যে আমাদের থাকতে হয়। Flood এর জন্য আমরা একদিকে plan করব অন্যদিকে Flood এসে যায়। এখন flood control করা immediate necessary. Flood Control করতে গিয়ে 1951এর কথা উল্লেখ করা হয়েছে। সেখানে যত কোটি টাকাই দেওয়া হৈক না কেন, সেটা কখনও কার্যকরি করা যায় না, যায় না যতক্ষন পর্যন্ত Technical hand না আসে। আমাদের এই ত্রিপুরায় একটি মাত্রই Unit, flood protection এর জন্য। সেই Unit এর পক্ষে সম্ভব নয় সমস্ত river গুলিকে Survey করে একটা details report দিতে পারে যেটাকে basis করে আমরা flood control measures নিতে পারি। যতটুকু সম্ভব হয়েছে আমরা চেষ্টা করেছি এবং সেই ভাবে অগ্রসর হয়ে চলছি। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে এই সম্পর্কে বলেছি, আলোচনা করেছি কিছু দিন আগে কেন্দ্রীয় সরকার একটা sanction করেছে, এখন পর্যন্ত লোকজন আসেনি। একটা sub-unit তারা ঠিক করেছে। এখন এর মধ্যে প্রশ্ন আছে। আমি কেবল difficulty দেখলি আছে, যেগুলি আমরা করতে যাচ্ছিলাম, সেগুলি আলোচনা করেছি। কি করতে পারছি বা না পারছি সেগুলি পরে আলোচনা হবে। এখানেও difficulties দেখা দিল যে আমরা যদি গোমতী নদীর flood বন্ধ করতে যাই যে কারণে ডম্বুর Scheme গ্রহণ করা হয়েছে, একদিকে হল গোমতী ভেলির flood control করবে আর একটা হল যে এখান থেকে Power পাওয়া যাবে। এখন flood protection এর জন্য যে unit হয়েছে এখানে, আজকে আমরা যদি ডম্বুরের কাজ খুব তাড়াতাড়ি করতে চাই, কেন্দ্রীয় সরকার Technical hand করে দিবেন তার উপর নির্ভর না করে যদি অন্ততঃ প্রাথমিক কাজগুলি আমাদের করতে হয় তাহলে আমরা দেখছি আমাদের এই unitকে সেখানে engage করে রাখতে হবে। তার ফলে অন্যান্য নদীর flood protection এর যে প্রশ্ন রয়েছে স্বভাবিতই সেইগুলি দেরী হয়ে যেতে পারে। এখন প্রশ্ন হল এই অসুবিধা গুলিকে আমরা কি করে দূর করতে পারি। এই অসুবিধা দূর করার, যেটা আমাদের হাতে নেই সেটা সম্পর্কে চিৎকার করে আলোচনা করে কোন ফল হবে না। সেটা সম্পর্কে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা যত খানি সচেতন আমরা সরকার পক্ষে যারা আছি আমরা ও সচেতন এবং এই জন্য যতটুকু করার তা আমরা করেছি।

Road Construction বা এখানকার P. W. D. র work এর মধ্যে কতগুলি difficulties রয়েছে। সেই difficulties গুলি সম্পর্কে আলোচনা হয়েছে। Bridge Construction এ আমরা কি অসুবিধা feel করেছি সেগুলি নিয়ে আলোচনা হয়েছে। এই প্রসঙ্গ Asstt. Engineer দের কথা বলা হয়েছে। এখানে ছেলেরা যারা পাশ করে আসে তাদের যে আমরা রাখতে পারি না সেটা সত্যি। এ সম্পর্কে কোন প্রশ্ন নেই। সত্যি বলে আমরা চুপ করে বসে নেই। আমরা এটার জন্য চেষ্টা করেছি এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে বিভিন্ন দফায় আমরা আলোচনা করেছি তার ফলে আমরা আজকে একথা বলতে পারি যে আমাদের এখানকার Asstt. engineer যারা, যারা পাশ করে আসছে তাদেরকে আমরা appointment দিতে পারব। সেই appointment এক বৎসরের জন্য হবে। এক বৎসর পর U. P. S. C. যাবে। U. P. S. C থেকে Selected হয়ে এসে Permanently appointment হয়ে যাবে। এ প্রসঙ্গে আর একটা কথা বলা হয়েছে যে আমাদের এখানে একটা Public Service Commission কেন গঠন করা হয় নাই। আমরা ভুলে যাই যে, আমরা একটা Union territory র মধ্যে আছি। আমরা ভুলে যাই যে, আমরা একটা Public Service Commission করব কার জন্য, কয়জনের জন্য। এখানে আমরা একটা Public Service Commission করে Engineer দের জন্য advertise করলাম কিন্তু; সেও বাহির থেকে আসবে। কাজেই U. P. S. C. করাই সমস্যার সমাধান নয়। সমস্যার সমাধান হল পরিকল্পনার ভিতর দিয়ে আমরা আমাদের ছেলেদের যে Training দিয়ে আনছি তাদিগকে যেন আমরা gradually এখানে employment দিতে পারি এবং তাদেরে দিয়ে যারা বাহির থেকে deputation এ আসছে তাদের জায়গা পূরণ করতে পারি। এই প্রসঙ্গ বিভিন্ন Deptt. নিয়ে আলোচনা হয়েছে। Irrigation Eng সম্পর্কে উত্তর দিয়েছি Student যারা আছে তাদের সম্পর্কেও বলেছি। এখন rehabilitation scheme সম্পর্কে বলতে পারি যে Co-operative যেগুলি করা হয়েছিল তার অনেকগুলিই non-functioning এবং যে টাকা আমরা Cooperativeগুলিকে দিয়েছিলাম এবং যে ফল আশা করেছিলাম সেই ফল পাওয়া যায় নাই। সেই জন্য আমরা সমস্ত Co-operativeগুলিকে নূতন ভাবে সাজাতে চাচ্ছি। আমরা চিন্তা করছি। সেটা হল কিভাবে Co-operativeগুলি organize করতে হবে। প্রত্যেকটা পঞ্চায়েত area ধরে এক একটা Co-operative করা যায় কিনা সেই সম্পর্কে আমরা চিন্তা করছি। যাতে একটা area এর মধ্যে এক ভাবে এক সঙ্গে পঞ্চায়েত এবং Co-operative চলতে পারে, অগ্রসর হতে পারে সে দিকটা আমরা চিন্তা করছি এবং তাতে অনেকগুলি unit হয়ে যাবে Co-operative এবং যেগুলি আজকে ছোট ছোট unit আছে সেগুলি কাজ করতে পারছেনা কারণ তাদের Capital নাই। যারফলে ইচ্ছা থাকা সত্ত্বেও তারা কাজ করতে পারছেনা। সেই দিক চিন্তা করে আমরা আজকে Co-operativeগুলিকে re-organise করার চেষ্টা করছি। Agricultural production সম্পর্কে আমি আমার বক্তব্য খুব সংক্ষেপে শেষ করছি। Agriculture সম্পর্কে মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা যে সমালোচনা করেছেন সেই সমালোচনা করতে গিয়েও তারা বলেছেন যে Production বাড়ছে। এখন এই Productionকে বাড়াবার জন্য আমরা কি করতে পারি? কতটুকু করতে পারি? সে সম্পর্কে আমি সাধারণভাবে একটা কথা বলছি যে কিছুদিন আগে আমি B.D.O. এবং Block অফিস যারা President আর মধ্যে পঞ্চায়েতের

কয়েকজন সদস্যও ছিলেন, তাদের সঙ্গে একটা আলোচনা করেছি। আলোচনা করার পর যে কথাটা ওনারা বলেছেন যে টার্গেট নেই। টার্গেট দেওয়া হয়না কিংবা টার্গেট অনুযায়ী কাজ হয়না, সেইটা এবার আমরা একটা টার্গেট করে দিয়েছি এবং প্রথমত বোরো ধানটি যাতে একটা target অনুযায়ী হয় তার একটা target আমরা বেধে দিবার জন্য B. D. O কে ভার দিয়েছি। যদি target মত ধান উৎপন্ন হয় তবে আমরা আন্দাজ করেছি যে ২॥০ (আড়াই) লক্ষ মণ বোরো ধান এবার হতে পারে। তাতে সেখানে বুড়, আগে হত খুব limited যেখানে দুই ফসল হত সেখানে বোরো করার কোন সম্ভাবনা আছে কি না, irrigation করে এবং fertilizer ইত্যাদি ব্যবহার করে Production এর একটা target আমরা স্থির করে দিয়েছি। আশা করা যায় যে যদি মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা এদিকে একটু দৃষ্টি রাখেন তবে যে Production drive আমি মনে করি সেটা successful না হওয়ার কোন কারণ নাই।

জাপানী প্রথা সম্পর্কে একজন মাননীয় সদস্য আলোচনা করেছেন, এটা সত্যি কথা জাপানী Production বাড়ানের জন্য যে কমিটি Block এ গঠন করা হয়েছিল, তার কাজ যতটুকু অগ্রসর হওয়ার কথা ততটুকু হয়নি এবং যেখানে V. L. Wরা বা Block Committee interest নিয়েছে এবং কাজ করেছেন যেখানে দেখা যে সত্যি সত্যি Production বাড়ে এবং আমি এবার শুনেছি যে সেখানে প্রতি একরে ৫৫ মণ ধান উৎপন্ন হয়েছে। আমাদের মাননীয় সদস্য প্রমোদ বাবু যিনি এ বিষয়ে সমালোচনা করেছিলেন উনার এলাকায়ই এ ফসল ফলেছে (Interruption from opposition এখন আমি অনেকটা প্রস্তুত হয়ে এসেছিলাম। যদি figure এর দরকার হয় figure দিতে পারব। কিন্তু মাননীয় সদস্যদের কাছ থেকে যখন শুনেছি যে figure এর দরকার নেই, figure দিয়ে বুঝিয়ে দিলে চলবে না। আমি মোটামুটি এ জিনিষটাই বলতে চাই যে আজকে এখানে Assembly হয়েছে। আমরা আশা করি এবং এই আশ্বাস আমরা Assemblyকে দিতে পারি যে 4th plan করবার সময়, 3rd plan এর যে Assessment এবং সেটা কি ভাবে re-orient করা যায়, কোন scheme যদি নূতন ভাবে আনতে হয় যেটা প্রয়োজন তবে আমি মোটামুটি যেটা স্থির করেছি সেটা হল Industryর উপরে আমরা জোর দেব, আর agricultureএর উপর জোর দেব। তার কারণ হল 3rd planএ Industryতে আমাদের যে scheme রয়েছে, সেগুলিতে production scheme খুব বেশী নেই। তাছাড়া 3rd planএ practically production scheme খুব বেশী ছিল না। সেখানে ছিল training and survey ইত্যাদি। এর দ্বারা যাতে আমাদের দেশে skilled labour, skilled men তৈরী হয় তার ব্যবস্থা করা হয়েছিল। কারণ আমাদের দেশে Industryর কথা কেউ কোন দিন শুনেনি। Industry কি রকম হবে, না হবে সে সম্পর্কে কারও তেমন ধারণা ছিল না। সে জন্য আমাদের পরিকল্পনার কাজের 3rd plan এ এসে আমরা চিন্তা করছি যে আমাদের এই ত্রিপুরা Industry ছাড়া বাঁচতে পারবে না। ত্রিপুরার employmentএ অন্য কোন scope থাকবে না। এ জন্য আমরা Industryর উপর জোর দিয়েছি এবং এই হাউসে আগেও বলা হয়েছে যে এর মধ্যে ৩।৪টি Industry আমাদের এসে যাবে, আমরা অন্ততঃ তার কাজ আরম্ভ করতে পারব। Planning সম্পর্কে বলতে গেলে কতগুলি factor দরকার। সেটা শুধু ত্রিপুরার জন্য নয়, আমি এখানে general wayতে বলছি। Factor হল একটা দেশের মধ্যে শক্তি

রক্ষা করতে হবে, শান্তি যদি না থাকে তাহ'লে planning হতে পারে না এবং planning কার্য্যকরী হতে পারে না এবং সেই target এ পৌঁছা যাবে না। এটা ভারতবর্ষের কথা, এটা শুধু ত্রিপুরার কথা নয়। আজকে হয়তো আলোচনাটা অপ্রাসঙ্গিক হবে না, যে Chinese aggression এবং Chinese এরা আমাদের দেশের উপর আক্রমণ করছে, সেই আক্রমণে তারা আমাদের জমি দখল করছে, এটা বড় কথা নয়। দখল করছে এবং কোথায় সে আঘাত করছে সে কথাটা আমাদিগকে প্রথম বুঝতে হবে। আমি এখানে কেউ Chinese agent আছেন, সে কথা বলতে চাই না। আমি বলতে চাই যে আমাদের ভারতবর্ষের উপর এই আক্রমণের লক্ষ্যটা কি ? একদিকে তারা জমি দখল করছে, অন্যদিকে ভারতবর্ষকে দুর্ব্বল মনে করে আক্রমণ করে আমাদের আত্ম সম্মানের উপর আঘাত করেছে। সবচেয়ে বড় হচ্ছে তারা আঘাত করেছে আমাদের পরিকল্পনার উপর, সে পরিকল্পনা দ্বারা যে সকল খাতে আমরা টাকা রাখতে চেয়েছিলাম, এবং যে সকল খাতে টাকা ব্যয় করে আমরা দেশের মানুষের উন্নতি করতে চাইছি, সে টাকা যাতে উন্নতির পথে ব্যয় না হয়ে দেশের defence ইত্যাদি খাতে ব্যয়িত হয়, সেই জন্যই তারা আঘাত করছে এবং আপনারা জানেন যে কিছুদিন আগে তারা একটা atom বোমা ফাটিয়েছে। সেই বোমা হাতে নিয়ে এরা ভারতবর্ষকে দখল করতে পারবে একথা আমি বিশ্বাস করি না। কাজেই তাদের আক্রমণের লক্ষ্য হচ্ছে আমরা যে পরিকল্পনা করছি মানুষের উন্নতির জন্য, standard of living বাড়াবার জন্য চেষ্টা করছি সেগুলিকে তারা আঘাত করতে চাইছে। সেই আঘাত তারা করেছে, আপনারা জানেন। যে আজকে আমাদের ৩০০ কোটি থেকে হাজার হাজার কোটি চলে গেছে defence এর খাতে। সেটা আমাদের অন্য খাতে আয় হয়ে আসতে পারে। এই সঙ্গে আরও বলা যেতে পারে যদি কোন অভ্যন্তর ভাগে কোন প্রকার গোলমালের সৃষ্টি হয় কিম্বা একদল লোক মনে করে যে এখানে কোন প্রকার যদি crisis বা chaos সৃষ্টি করা হয় তাহ'লে কোন প্রকার planning হতে পারে না। যে planning নিয়ে অগ্রসর হওয়া যায় সে কার্য্যকরী হবেনা। সে জন্য আমি মাননীয় বিরোধীপক্ষের সদস্যদের কাছে অনুরোধ করব যে planning টাকে কার্য্যকরী করবার জন্য Govt level থেকে যে রকম চেষ্টা করা হচ্ছে তাঁরাও যেন সে রকম ভাবে সচেষ্ট হন যাতে শান্তি রক্ষিত হয়, সমস্ত দেশের মধ্যে। আমাদের ত্রিপুরা অত্যন্ত backward সে হিসাবে আমাদের এদিকে রাজনৈতিক বিশৃঙ্খলা সৃষ্টি করায় মনোযোগ না দিয়ে, আমাদের এদিকে অগ্রসর হওয়া দরকার। Backwardness সম্পর্কে মাননীয় বিরোধী দলের নেতা যে কথা বলেছেন আপনারা জানেন— please give me 5 minutes more.

**Mr Speaker :—** Alright I am giving you 5 minutes more time.

**Shri S M. Sengupta :—** ত্রিপুরার Backwardness সম্পর্কে যে কথা এখানে আলোচনা হয়েছে তা মাননীয় বিরোধী দলের নেতা নিশ্চয় জানেন যে ত্রিপুরার একটা অঞ্চলকে আমরা শুধু backward বলি না। Plan যখন করেছি এবং Planning Commissionএর সাথে যখন আলোচনা হয়, এবং সেখানে যে report আমরা দিয়েছি যার উপর basis করে আমরা 1st, 2nd & 3rd plan করেছি তাতে আমরা সমগ্র ত্রিপুরা backward ধরে plan করেছি এবং এত টাকা আসছে ঐ backwardnessএর জন্য। কাজেই মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা যা বলেছেন তা ঠিক নয়। ত্রিপুরার backwardness এখনও আছে এবং সেই অনুসারে 4th planও

করা হবে। আর টাকা ফেরত যাওয়ার যে প্রশ্ন আছে, সেগুলি আমি কাগজ পত্র দেখিয়ে বলতে পারি। 3rd plan সম্পর্কে আমি এখানে মোটামুটি আপনাদিগকে বলতে পারি, তাতে আমাদের বরাদ্দ ছিল ১৬ কোটি ৩২ লক্ষ টাকা. তার মধ্যে আমরা ১৯৬১—৬৪ সালে খরচ করেছি ৮ কোটি ২৮ লক্ষ টাকা, আর মার্চ অবধি যে period রয়েছে তাতে খরচ করতে পারব ১ কোটি ১৩ লক্ষ টাকা। 3rd planএ final year যেটা আছে তাতে বরাদ্দ ধরা হয়েছে ৫ কোটি ৪৮ লক্ষ টাকা। তাতে totalএ গিয়ে ১৬ কোটি টাকা থাকছেনা। totalএ গিয়ে দাঁড়াচ্ছে ১৭ কোটি টাকার উপর। প্রায় ১ কোটি ৫৬ লক্ষ টাকা আমরা বাড়তি খরচ করছি 3rd planএ। টাকা ফেরত যাওয়ার যে প্রশ্ন সেটা এখানে উঠতে পারে না। কাজেই এদিক থেকে আমরা গর্ব অনুভব করি। মাননীয় বিরোধী পক্ষের নেতাদের একটু কথা শুনতে বলি যে আজকে Tribal welfare এর জন্য যে কাজ Govt থেকে করা হচ্ছে তার ফলে আজকে বিভিন্ন জায়গায় tribal দের মধ্যে একটা জাগরণ এসেছে যার ফলে আজকে অনেকেই আতঙ্কিত হয়ে উঠেছেন যে এদের হাতের ভিতর বড় একটা বরে রাখা যাবে কিনা। সেই জন্যই আজকে সময় অনেক রকম সমালোচনা করা হয় এবং এগুলো বাস্তবের কথা, এগুলো গণতান্ত্রিক কথার কথা। মাটি যে আলগা হয়ে যাচ্ছে সে কথা তারা জানেন এবং জানেন বলেই আজকে এই চিৎকার, চৈ চৈ করেন।

**Mr Speaker** — I request the Hon'ble Minister, time is short.

**Shri S M Sengupta** — আমি শেষ প্রায় করেছি, তবে আরো বললেও বোধ হয় চলবে।

**Mr Speaker** — I would call on Shri Atiqul Islam only for five minutes.

**Shri Atiqul Islam** — মাননীয় Speaker Sir আমাদের প্রধান উদ্দেশ্য ছিল যে 3rd planএ আমাদের কি কি কাজ করার কথা ছিল, তাদের কতগুলি করতে পারি নাই এবং কোথাকার টাকা কোথায় আমরা diversion করলাম এবং কেন যে করলাম কি অসুবিধার জন্যই বা করলাম সবটা জিনিষের একটা হিসাব নিকাশ করা। কিন্তু সেইটা আমরা জানতে পারি নাই। আমরা জানতে চাই যে যখন আমরা plan করি তখন আমরা বলেছিলাম যে ২০টি Bridge করব। এখন বলছি যে ৫টি Bridge আমার under consideration এ আছে, একটা আমি Complete করেছি। যখন নাকি আমি 3rd plan করি তখন নিশ্চয়ই আমি হিসাব করেছিলাম যে আমার internal resources কি, আমি বাহির থেকে কি পাব, আমার কি আসবে বা কি আসবে না সবটার একটা হিসাব নিকাশ করে আমি ঠিক করেছিলাম যে আমি ২০টি Bridge 3rd plan এ করব। এর যে তারপর ঘটনার পরিবর্ত্তন হল, কেন আমি করতে পারলাম না তার কোন জবাব এখানে পাইনি। টাকা খরচ করা হচ্ছে, হয়ত এক Deptt. এর টাকা, এক খাতের টাকা আর এক খাতে Diversion করে নিয়ে নেওয়া হল, টাকা আমি খরচ করে ফেললাম। কিন্তু যে Bridge আমার কথা ছিল সে ব্রীজ হল না। কিন্তু কেন হল না কি অসুবিধা ঘটল তা বলা হয়নি। আমাদের Motor factory করার কথা ছিল 3rd plan এ, আমরা করিনি। আমাদের Cold storage করার কথা ছিল তা করা হয়নি, অনেক School boarding আজকে Boarding হিসাবে ব্যবহৃত না হয়ে School হিসাবে ব্যবহৃত হচ্ছে, যা নাকি Girls' boarding ছিল বোম্বাইতে বা অন্যান্য স্থানেতে সেখানে তা আজ Boarding হিসাবে নেই। স্কুল হিসাবে

ব্যবহার করা হচ্ছে। কেন যে করা হচ্ছে, কি অসুবিধায় করা হল তার কোন হিসাব নিকাশ নেই। Second plan এতে আমাদের আগরতলা শহরে Water works করার কথা ছিল, সেটা 2nd plan এর Programme, আজকে 3rd plan শেষ হয়ে যাচ্ছে আমাদের Water work plan এখনো অগ্রসর হয়নি, কবে যে হবে তার কোন পাত্তা আমার অন্তত জানা নেই। কখন যে এটার কি হবে না হবে, 2nd plan এর কাজ 3rd plan চলছে, 4th plan এ যাবে তারপরও হয়ত আগরতলা শহরে জল আসবে না। কাজেই তার কি অসুবিধা, কেন, কি হল, কেন তা হল না, তার একটা হিসাব নিকাশ আমাদের এখানে করা প্রয়োজন। অতীত থেকে অভিজ্ঞতা নিয়ে আমরা ভবিষ্যতের দিকে এগোতে চাই, তা না হলে পরে এগোনো যায় না। আমি যতদূর জানি, আমাদের এখানে Land utilisation এর হিসাব নিকাশ করার কোন ব্যবস্থা নেই। আমাদের land reclamation এর কোন Programme নেই। কাজেই এগুলি সম্পর্কে আমাদের……

**Shri S. M. Sengupta, Minister .—** Figure এ আছে তাতো আমি দেখি।

**Shri Atiqul Islam :—** ধন্যবাদ, যদি থাকে। আমি জানি 3rd plan এ আমাদের এখানে একটা Motor Factory করার কথা ছিল, Motor Factory টা করা হয়নি, আমাদের একটা Cold storage করার কথা ছিল তা করা হয়নি আমাদের এখানে Calendering এবং designing করার কথা ছিল তা করা হয়নি। কাজেই এমন অনেক জিনিষ আছে যা আমাদের 3rd plan এ করার কথা ছিল কিন্তু কেন করতে পারেনি। কি Difficulty তারই একটা Assessment আমরা এখানে বসে করব না, Assessment করার একটা পদ্ধতি নিশ্চয়ই আমাদের বের করতে হবে। কিন্তু তা আমরা বের করতে পারি না কাজেই আমার মনে হয় আমার প্রস্তাবের যে গুরুত্ব সেটা রয়ে গেছে এবং সেই দিক থেকে আমার সেই প্রস্তাব এখন House এর সামনে রাখছি।

**Mr Speaker :—** The discussion is over. Now I would put the motion to vote. The question before the House is "In view of the fact that the Govt. of Tripura is, making preparation for the drafting of the 4th five year plan, this Assembly is of the opinion that a proper review and assessment of the works done so far under the 3rd Five year plan will form a sound basis for the fourth plan."

As many as are of that opinion will please say, "Ayes"—voices-"Ayes."

As many as are of Contrary opinion will please say "Noes"—voices-"Noes".

"Noes" have it "Noes" have it.

The House stands adjourned till 11 A.M. on Monday the 28th December 1964